াবলী-সিরিজ

# সৌরীন্দ্র গ্রন্থাবলী

( তৃতীয় ভাগ )

সৌরিন্দ্রমোহন মুখোপাধ্যায় প্রণীত

বসুমতী সাহিত্য - মন্দির
১৬৬, বহুবাজার ষ্ট্রীট, - - - - - - - কলিকাতা

গ্রন্থাবলী সিরিজ

# সৌরীন্দ্র গ্রন্থাবলী

—( তৃতীয় ভাগ )—



শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় প্রণীত




শ্রীসতীশচন্দ্র মুখোপাধ্যায় প্রকাশিত

কলিকাতা ১৬৬নং বহুবাজার ষ্ট্রীট, "বসুমতী রোটারী মেসিন যন্ত্রে"
শ্রীপূর্ণচন্দ্র মুখোপাধ্যায় মুদ্রিত

[ মূল্য ১৷০ দেড় টাকা

# সূচী


| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১। | দরদী (উপন্যাস) | ... | ... | ... | ১ |
| ২। | প্রেয়সী (উপন্যাস) | ... | ... | ... | ৪৫ |
| ৩। | মুক্ত পাখী (উপন্যাস) | ... | ... | ... | ৯৭ |
| ৪। | বন্দী (উপন্যাস) | ... | ... | ... | ১৬৫ |
| ৫। | কঙ্কণা (গল্প) | ... | ... | ... | ১৯১ |
| | ১। মৃত্যুবাণ | ... | ... ১৯২ | | |
| | ২। বড়দিনের ছুটী | ... | ... ২০৪ | | |
| | ৩। রাস্কেল | ... | ... ২১০ | | |
| | ৪। পুরুষস্য ভাগ্যং | ... | ... ২১৪ | | |
| | ৫। বন-বাদাড় | ... | ... ২২৪ | | |
| | ৬। প্রহসন | ... | ... ২৩০ | | |
| | ৭। সঙ্কেতিকা | ... | ... ২৩৮ | | |
| | ৮। হারানো রতন | ... | ... ২৪৩ | | |
| ৬। | সুপর্ণা (গল্প) | ... | ... | ... | ২৪৯ |
| | ১। হায় নারী | ... | ... ২৫০ | | |
| | ২। উপসর্গ | ... | ... ২৫৩ | | |
| | ৩। বর্ষাতি | ... | ... ২৬২ | | |
| | ৪। দুই পরিচ্ছেদ | ... | ... ২৬৯ | | |
| | ৫। অর্থাৎ | ... | ... ২৭২ | | |
| | ৬। টোপ | ... | ... ২৭৮ | | |
| | ৭। ভক্ত | ... | ... ২৮৬ | | |
| | ৮। অনিন্দিতা | ... | ... ২৮৭ | | |
| ৭। | পঞ্চশর (কৌতুক-নাট্য) | ... | ... | ... | ২৯৫ |
| ৮। | রূপসী (নাটক) | ... | ... | ... | ৩১৩ |
| ৯। | আধুনিক সামাজিক সমস্যা ও সমাধান (নক্সা) | | | ... | ৩৩৭ |
| ১০। | লেখার নমুনা (নক্সা) | ... | ... | ... | ৩৪১ |
| ১১। | গবেষণা (নক্সা) | ... | ... | ... | ৩৪৬ |
| ১২। | বায়োস্কোপের শিনারিও (নক্সা) | | ... | ... | ৩৪৯ |
| ১৩। | মোটরে কাশ্মীর যাত্রা (ভ্রমণ—৩য় পর্ব্ব) | | | ... | ৩৫৪ |
| ১৪। | কবিতা ও গান | ... | ... | ... | ৩৭২ |

# দরদী

[ উপন্যাস ]

শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় প্রণীত

দ্বিতীয় সংস্করণ হইতে মুদ্রিত

---

দরদী বন্ধু

ডাক্তার শ্রীযুক্ত নরেন্দ্রনাথ বসু

করকমলেষু—

বন্ধু

ছুরি-কাঁচি আর মানুষের হাড়-গোড় নিয়েই আপনার কারবার, জানতুম। কিন্তু এক দুর্দ্দিনে দেখলুম, ও হৃদয়খানি আর্ত্তের উপর অনেকখানি দরদে ভরা। সেই দিনটিকে আমার জীবনে চির-স্মরণীয় করে রাখতে চাই বলেই আমার 'দরদী'কে আপনার হাতে তুলে দিচ্ছি। আপনি দরদী। কাজেই আমার 'দরদী'র বে-দরদ যে করবেন না, এ বিশ্বাস আমার বিলক্ষণ আছে।

১৭ নং মোহনবাগান রো,
কলিকাতা
২৭ পৌষ, ১৩২৬

স্নেহানুরক্ত
সৌরীন্দ্র

# দরদী

সন্ধ্যা হয়-হয়। রাস্তার গ্যাসগুলা তখনো জ্বালা হয় নাই। কলিকাতার পথে লোকের ভারী ভিড়! ট্রাম ভরিয়া গাড়ী চড়িয়া অফিসের ফেরত বাঙালীবাবুর দল ঘরে ফিরিতেছে,—যাহাদের আয় অল্প, সেরূপ কেরাণীর দল হাঁটিয়া ভিড় করিয়া ভিড় ঠেলিয়া পথে চলিয়াছে। কাহারও হাতে তরী-তরকারী, কাহারো হাত খালি! কাহারো মুখে বিরক্তি, কাহারো মুখে মুক্তির আনন্দ—দাসত্বের খোলশ্ ছাড়িয়া নিজের ঘরের কোণে স্বাধীনভাবে গা গড়াইয়া লইবে। ছোকরার দল পান-সিগারেটের দোকানের সামনে ভিড় করিয়া পান-সিগারেট কিনিতেছে। বাবু ও বিলাসীদের গাড়ী-মোটর পথিকের গায়ে কাদা ছিটাইয়া তীব্র অবজ্ঞা হানিয়া সদর্পে ছুটিয়া চলিয়াছে।

চিৎপুর রোডে লোকের ভিড় বেশী। সরু পথ,—অথচ কলিকাতার বুকের উপর দিয়া সটান্ সোজা চলিয়া গিয়াছে। উপরের বারান্দায় রঙে-রাঙ্তায় গা ঢাকিয়া অভাগিনী নারীর দল শীর্ণ বিবর্ণ মুখে নিতান্ত বেচারীর মত বসিয়া রহিয়াছে। একটা বাড়ীর সুমুখে ভারী ঘটা। উপরে রঙের বাহার! বিলাসী বাবুরা চলন্ত গাড়ীর মধ্য হইতে মুখ বাড়াইয়া বারান্দার উপর দৃষ্টির দুই-একটা ঝিলিক হানিয়া চলিয়াছেন। বারান্দায় এক রূপসী দাঁড়াইয়া—তার চোখের দৃষ্টি কখনো সুদূরে ভাসিয়া চলিয়াছে, কখনো-বা বারান্দায় টবের গাছে ফুটন্ত ফুলের উপর ঝুঁকিয়া পড়িতেছে। বারান্দার এককোণে একটা দাঁড়ানো দাঁড়ে একটি কাকাতুয়া। কাকাতুয়ার মাথার ঝুঁটিতে রূপসী সস্নেহে হাত বুলা-ইতে লাগিল। একজন অল্পবয়স্কা দাসী আসিয়া পাণের ডিপা ধরিল। একটা পাণ তুলিয়া লইয়া রূপসী মুখে দিল, তারপর আবার কাকাতুয়ার পানে মনঃসংযোগ করিল।

সহসা দাসী ডাকিল,—দিদিমণি গো, দ্যাখো, দ্যাখো···

রূপসী কহিল,—কি রে?

দাসী কহিল,—ওখানটায় ভিড় দ্যাখো একবার!

অদূরে এক দোকানের সম্মুখে ফুটপাথে লোক একেবারে গিশ্-গিশ্ করিতেছে। একজন লাল-পাগড়ী কন্‌ষ্টেবলও অকু-স্থলে দেখা দিয়াছে এবং বেচারা কেরাণী হইতে আরম্ভ করিয়া পাণওয়ালা কুলি-মজুর পর্য্যন্ত তামাসা দেখিতে দাঁড়াইয়া গিয়াছে। লাল-পাগড়ী কন্‌ষ্টেবলটি নানা হুঙ্কারে ভিড় সরাইতে পারিতেছে না। দোকানীরা তিন-চারি জনে মিলিয়া দোকান ছাড়িয়া দাঁড়াইয়া উঠিয়াছে।

রূপসী কিছুক্ষণ দাঁড়াইয়া ভিড় দেখিল, পরে দাসীকে বলিল,—কিসের ভিড় রে?

দাসী কহিল,—দেখে আসবো, দিদিমণি?

—যা।

রূপসীর এ কৌতূহলের কোনো কারণ ছিল না। এমন ভিড় অমন জায়গায় নিত্যই জমে। তাহাতে তাহার কি আসিয়া যায়? কিন্তু এ-বেলায় মনটা আজ তার কোন-কিছু একটা ব্যাপারে ঠিক বসিতেছিল না, তাই এ কৌতূহল!

দাসী সাগ্রহে চলিয়া গেল; রূপসী উপরের বারান্দা হইতে দেখিতে লাগিল।

দাসী গিয়া জনতার সম্মুখে দাঁড়াইতে পাহারওয়ালা পথ করিয়া দিল। কোনমতে ভিড়ের মধ্যে একবার দৃষ্টি প্রেরণ করিয়া দাসী তখনই গৃহে ফিরিল। দাসী ফিরিলে রূপসী বলিল,—কি রে গঙ্গা?

দাসীর নাম গঙ্গা। গঙ্গা কহিল,—আহা, একটি ছেলে গো, ভিরমি গেছে। ছেলে তো নয় দিদিমণি, যেন রাজপুত্তুর। বয়সও কম—চোদ্দ-পনেরো বছরের ছেলেটি।

—এখনো জ্ঞান হয় নি?

—না গো। দাসী পথের পানে চাহিয়া বকিয়া যাইতে লাগিল,—কার বাছা, না জানি! আহা, মা-বাপ কত ভাবতে নেগেচে।

রূপসী কহিল,—তুই এক কাজ করতে পারিস্, গঙ্গা? যা দেখি, ঐ পাহারওয়ালাটাকে বলে ছেলেটিকে এখানে নিয়ে আয়। অতগুলো মিন্সে জমে খালি তামাসাই দেখচে, কেউ তুলচে না!

গঙ্গা বলিল—না। খালি ভিড় করে রেখেচে।

রূপসী কহিল,—তুই যা। ওদের বলে-কয়ে ছেলেটিকে এইখানে নিয়ে আয়। যদি আন্‌তে পারিস্, তাহলে এক টাকা বখশিস্ পাবি।

দাসী সানন্দে প্রস্থান করিল।

২

বাড়ীর লোক অবাক্ হইয়া গেল। নীচেকার রোয়াকে বসিয়া রেবতী ছোলা ভাজা খাইতেছিল; হঠাৎ বাড়ীর মধ্যে ভিড় ঠেলিয়া আসিল দেখিয়া তাড়াতাড়ি সে উঠিয়া দাঁড়াইল। গঙ্গা ততক্ষণে অচেতন বালকটিকে দুই-চারিজন লোকের সাহায্যে বাড়ীতে আনিয়া ফেলিয়াছে। কন্‌ষ্টেবলও সঙ্গে আসিয়াছিল। সে সদর-দ্বার রুখিয়া ভিড় ঠেলিয়া দাঁড়াইল—গঙ্গা সদরে হুড়কো লাগাইয়া দিল। রেবতী বলিল,—কি লা গঙ্গা? কে ও? কাকে নিয়ে এলি?

রূপসী তখন নীচে নামিয়া আসিয়াছে। গঙ্গাকে সে বলিল,—আমার ঘরে নিয়ে গিয়ে খাটের উপর শুইয়ে দে। পৈরাগ্‌কে বল্‌, কিশোরীবাবু ডাক্তারকে এখনি গিয়ে ডেকে নিয়ে আসুক।

দোকানীও সঙ্গে আসিয়াছিল। রূপসী কহিল,—কি হয়েছিল?

দোকানী বলিল,—ছেলেটি আমার দোকানে উঠে একটু জল চাইলে, আমি একটা ঘটী করে জল দিলুম। জল খেয়ে ছেলেটি যেমন দোকান থেকে বেরিয়েচে, অমনি পড়ে গেল।

রূপসী কহিল,—তা তোমরা একটু জল অবধি মুখে দিতে পারো নি! এতগুলো লোক শুধু ভিড় করেই দাঁড়িয়েছিলে!

দোকানী অপ্রতিভ হইয়া কহিল,—ব্যাপার কি—জানবার জন্ত যাচ্ছি, এমন সময় রৈ-রৈ করে ভিড় জমে গেল। এ একটা কথা বলে, ও একটা কথা বলে, পাঁচ কথায় কেমন থ হয়ে গেলুম মা!

কনষ্টেবল্‌কে রূপসী বলিল,—তোমরা এখন যাও। আমি ডাক্তার ডাক্‌তে পাঠিয়েচি। ওর ভার আমি নিলুম।

কনষ্টেবল আরামের নিশ্বাস ফেলিয়া বাঁচিল। এখনি তাহাকে গাড়ী আনাইয়া থানা আর হাসপাতাল করিতে হইত—তার পর করোণার্স কোর্ট অবধিও ছুটাছুটি হয় তো করিতে হইত! আঃ! সে ও দোকানী প্রস্থানোদ্যত হইল। অপর লোকগুলি ছেলেটিকে উপরে শোয়াইয়া রাখিয়া নামিয়া আসিল। তার পর সকলে একসঙ্গে বাহির হইয়া গেল।

তখন রেবতী কহিল—হ্যাঁলা বিজ্‌লী, এ আবার তোর কি খেয়াল! মাথা খেতে পরের দায় কেন ঘাড়ে নিলি?

রেবতীর পানে তীব্র কটাক্ষ হানিয়া বিজলী কহিল,—ঘাড় শক্ত বলে।

কথাটা বলিয়াই বিজলী ডাকিল,—গঙ্গা—

গঙ্গা বলিল,—কেন গা দিদিমণি?

বিজলী বলিল,—পৈরাগ্‌কে পাঠিয়েচিস্?

গঙ্গা বলিল,—হ্যাঁ। এতক্ষণে সে বেরিয়ে গেছে গো।

বিজলী তখন শশব্যস্তে উপরে উঠিয়া আসিল।

রেবতী অবাক্ হইয়া দাঁড়াইয়া রহিল—আঁচলের ছোলাভাজাগুলা মাটীতে পড়িতেছিল, সেদিকে তার ভ্রূক্ষেপও ছিল না। বিজলী উপরে উঠিয়া গেলে রেবতী কহিল,—রূপের দেমাকে সারাক্ষণ মট্‌মট্ করচেন! ঢঙ্গিনী!

কল-তলা হইতে সদু, পাঁচি, হেনা, ডালিম একে-একে আসিয়া রেবতীর কাছে দাঁড়াইল, কহিল,—কি গা রেবতী দিদি? কাকে বল্‌চো?

—ঐ বিজ্‌লী ছুঁড়ী! ছাখ্ না—ওলো আমার দরদী—দরদ একেবারে উথলে উঠেচে!

সদু বলিল,—হয়েচে কি?

রেবতী বলিল,—শুন্‌বি যদি তো ঘরে আয়! কার বল্ না, ঘাড়ে দুটো মাথা আছে যে, এখানে একটা কথা কয়ে শেষে থানা-পুলিশ করবে!

কৌতূহলীর দল রেবতীর সহিত তার ঘরে গিয়া ঢুকিল।

রেবতী বলিল,—একটা ছেলে বুঝি রাস্তায় ভিরমি গেছলো—ঐ যে আমাদের ত্রিবেণী এসে বলছিল না! তা মরি বোন্ নিজের জ্বালায়—কে যায় পরের দায় দেখতে। এখন বিজ্‌লী ছুঁড়ি গো সখের বাঁদী গঙ্গাকে পাঠিয়ে তাকে আনিয়ে কি না নিজের বিছানায় নিয়ে শোয়ালেন! ডাক্তার ডাকতে পাঠানো হয়েচে! তাই বলছিলুম, কেন বোন্ পরের দায় ঘাড়ে করচিস্? তা আমায় কি ঝঙ্কার না দিয়ে উঠলো!—ওঃ রূপের জাঁক এতই লো! যাবে, যাবে, ও রূপ থাক্‌বে না! আমরাও এককালে রূপের রাণী ছিলুম।

পাঁচি বলিল,—বাইজী! দুখানা জুড়ি-মটর এসে দাঁড়ায়—সেই দেমাকে একেবারে কাকেও চোখে দেখতে পায় না! সেদিন আমি গেছলুম, একটা টাকা ধার করতে। টাকাটা ফেলে দিয়ে বলা হলো,—ধার আবার কি! ও আর তোমায় দিতে হবে না। আমরা যেন ভিখিরী! টাকা কখনো চক্ষেও দেখি-নি!

রেবতীর ঘরে কমিটি যখন দস্তুরমত জমিয়া উঠিয়াছে, বিজলীর ঘরে বিজলী তখন সেই মূর্চ্ছাহত বালকটির মাথায় অডিকলোঁ ঢালিয়া পটি টিপিয়া বসিয়াছিল। কাছে দাঁড়াইয়া গঙ্গা পাখার বাতাস করিতেছিল। ছেলেটি একবার চোখ চাহিয়া আবার চক্ষু মুদিল। বিজলী কহিল,—গা কি রকম গরম দেখচিস্!

মাথায় হাত দিয়া গঙ্গা বলিল—জ্বরে কাঠ ফাটচে গো! তাই তো, ডাক্তারবাবু কখন্ আস্‌বে! নিশ্বেস

পড়চে বটে, কিন্তু ভাবচি, যদি ভালো-মন্দ হয়? কেন এ দায় ঘাড়ে করলে দিদিমণি? এই বিছানা-পত্তর্ সব নষ্ট হবে!

বিজলী হাঁকিল,—গঙ্গা! স্বর মৃদু হইলেও তাহাতে বাজের হুঙ্কার ছিল। বিজলীর চোখের ভঙ্গী দেখিয়া গঙ্গা শিহরিয়া থামিয়া গেল।

৩

ডাক্তার আসিয়া আস্তি জানাইয়া বলিলেন, জ্বরটা খারাপ। হাসপাতালে পাঠাইলে ভালো হয়—নহিলে এত ঝঞ্ঝাট সহা ইত্যাদি।

বিজলী কহিল,—সে জন্যে আপনাকে ভাবতে হবে না। আপনি ঝঞ্ঝাট সইতে না পারেন, বেশ, অন্য ডাক্তার আনাবো'খন!

অপ্রতিভ হইয়া ডাক্তার কহিলেন,—না, না,—তা নয়। আমার আবার ঝঞ্ঝাট কি! আমার তো কাজই এই। তবে যে রকম তদ্বির দরকার, তাই ভয় হয়, আপনার এখানে করবে কে!

বিজলী বলিল,—আমাকে নেহাৎ মোমের পুতুল ভাববেন না, ডাক্তার বাবু। রোগীর সেবা আমার নেহাৎ অজানা নয়। একদিন...

কথাটা বিজলী শেষ করিল না। একটু থামিয়া সে বলিল,—যাক্ ও-সব বাজে কথা। আপনি ওষুধ-পত্তরের ব্যবস্থা করে দিন্। কি কি কর্‌তে হবে, বলে যান্। আর যখনই আপনি দরকার বোধ করবেন, তখনই আস্‌বেন। আপনার টাকার জন্য ভাববেন না। বলেন তো, আগাম একশো টাকা না হয় রেখে দিন্।

সহরে তখন বিজলীর খুব পশার। বিজলীর রূপ, বিজলীর কণ্ঠ, বিজলীর নৃত্য-ভঙ্গী কলিকাতার সৌখীন সমাজে আলাপের একটা মস্ত সামগ্রী। যে-বাগানে বিজলীর পদার্পণ হয় না, সে বাগান বাগানই নয়! তার মুখের এককণা হাসির দামে বিজলীর কাজ করিতে লোকের ভিড় বাধিয়া যায়। সেই বিজলী এমন কাতরভাবে সাহায্য চাহিতেছে, তাহাও নগদ দাম দিয়া,—ডাক্তার বাবু আপনাকে কৃতার্থ বোধ করিয়া কহিলেন,—বেশ, আমার যথাসাধ্য আমি করবো। টাকা পরেই দেবেন—টাকার জন্য এত ব্যস্ত হবার দরকার নেই!

ঔষধ প্রভৃতির ব্যবস্থা করিয়া ডাক্তার বিদায় লইলে বিজলী ছেলেটির সেবার ভার লইয়া তাহার শিয়রে আসিয়া বসিল।

গঙ্গা বলিল,—একেবারে খেয়ে নিলে হতো না?

বিজলী কহিল,—আমি এখন খাবো না। তুই যা, বরং খেয়ে নিয়ে এইখানে এসে বসিস্'খন। এই ঘরেই মেঝের বিছানায় পড়ে ঘুমোস্, দরকার হলে তোকে ডাকবো।

গঙ্গা চলিয়া গেল। বিজলী রোগীকে ঔষধ খাওয়াইয়া দিল। পৈরাগ্‌ বরফ ও আইস্-ব্যাগ লইয়া আসিল; বিজলী আইস্-ব্যাগে বরফ পুরিয়া রোগীর মাথায় ধরিল।

হঠাৎ বাহিরে ডাক পড়িল,—বিজু—

বিজলী কাণ পাতিয়া খাড়া হইয়া বসিল মাত্র, উঠিল না।

আবার ডাক পড়িল,—বিজু, ও বিজু।

সঙ্গে সঙ্গে গঙ্গা আসিয়া ঘরে ঢুকিল, বলিল—দিদি-মণি, জহরবাবু এসেচেন!

জহরবাবু জবরমাটীর জমিদার। এ-পাড়ায় তাঁর বদান্যতার ভারী সুখ্যাতি। তাঁর আঙুলের আটটা আঙ্‌টির অলুশে চারিধার যেমন ঝলমল করিয়া উঠিত, তেমনি নামের রশ্মিতেও এ-পাড়া উজ্জ্বল ছিল। কলিকাতায় কয়টা থিয়েটারে তাঁর একটা করিয়া বক্স বারো মাস রিজার্ভ আছে। মোসাহেব ও বিলাসিনী-পরিবৃত হইয়া জহরবাবু যেদিন থিয়েটারে পদার্পণ করেন, সেদিন থিয়েটারের প্রোপ্রাইটার ম্যানেজার সারাক্ষণ তটস্থ হইয়া বক্সের পাশে-পাশে ঘোরেন। থিয়েটারের প্লাকার্ডওয়ালার বেনিফিট-নাইটেও জহরবাবুর জন্য এক'শো টাকার রয়েল-বক্স বাঁধা বরাদ্দ আছেই! তা ছাড়া কলিকাতার এই পল্লীর সর্ব্বশ্রেণীর ব্যক্তির সর্ব্ব-প্রকার আবেদন জহরবাবুর কাছে সংরক্ষিত হয়। এহেন জহরবাবুও বিজলীর ঘরের দ্বারে আসিয়া প্রবেশের পূর্ব্বে সসম্ভ্রমে অনুমতি ভিক্ষা করেন।

জহরবাবুর প্রকাণ্ড মোটর আসিয়া বাড়ীর সম্মুখে থামিতে গঙ্গা আহার ফেলিয়া ছুটিয়া আসিয়াছে। আসিয়া দেখে, জহরবাবু তখনও প্রবেশের অনুমতি পান্ নাই, তাই দ্রুত সে কর্ত্রীর কাছে আসিয়া জহরবাবুর আগমন-বার্ত্তা জ্ঞাপন করিল। বিজলী কহিল,—যেতে বলে দে, আজ গান হবে না।

গঙ্গা অবাক্! হঠাৎ যদি সমস্ত পৃথিবীখানা সেই মুহূর্ত্তে উল্টাইয়া গিয়া আকাশটা পায়ের তলায় লুটাইয়া পড়িত, তাহা হইলেও গঙ্গা এতখানি বিস্মিত হইত না। সে ভাবিল, হয় দিদিমণির, নয় তার একজনের নিশ্চয় শুনিবার ভুল হইয়াছে। তাই সে আবার বলিল,—জহরবাবু এসেচেন গো দিদিমণি।

বিজলী কহিল,—এসেচেন, তা কি! নাচ্‌তে হবে! যেতে বলে দে—আজ আমার রঙ্গ করবার সময় নেই! দেখচিস নে?

গঙ্গা যন্ত্রচালিত মূর্ত্তির মতই বাহিরে আসিল। প্রকাণ্ড ভুঁড়ি দুলাইয়া জহরবাবু বলিলেন,—ঘরে কেউ আছে না কি গঙ্গামণি?

গঙ্গার বিরক্তি ধরিয়াছিল কর্ত্রীর এই অর্বাচীনতায়। বড়লোকের অনুগ্রহ পাওয়াও যেমন চকিতে ঘটে, তেমনি তাহা হারাইতেও চোখের পলক পড়ে না! সে খুব সংক্ষেপে ব্যাপারটা খুলিয়া বলিল। তারপর বলিল,—তুমি ভেতরে যাও গো দাদাবাবু। ছাখো না এই এক পাগলামি! এক-বাড়ী লোক সকলে ছি-ছি করচে, তা গ্রাহ্যিও নেই!

জহরবাবু কহিলেন,—যাবো? তাঁর চোখে অত্যন্ত করুণ দৃষ্টি!

গঙ্গা বলিল,—যাবে না তো কি! একেবারে অজ্ঞান! তোমায় দেখলে তবু যদি জ্ঞান হয়!

আশ্বাস পাইয়া জহরবাবু ধীরে ধীরে তখন কক্ষে প্রবেশ করিলেন। বিজলী টেম্পারেচার দেখিতেছিল। হঠাৎ চোরের মত জহরবাবুকে ঘরে ঢুকিতে দেখিয়া সে বলিল,—কে?

—আমি!

জহরবাবুর স্বর একেবারে গোবেচারী ভিখারীর মত, কাতরতায় ভরা! সে স্বরে পাষাণও গলিয়া যায়। বিজলীর ঘাড়ে ভূত চাপিয়াছিল; সে গলিল না, বেশ একটু রূঢ়স্বরেই বলিল,—যেতে বলে দিলুম যে!

—আমি যাচ্ছি, বিজু! কাতর দৃষ্টিতে জহর বিজলীর পানে চাহিলেন। বিজলী সেদিকে দৃষ্টিপাত না করিয়াই ডাকিল,—গঙ্গা—

গঙ্গা আসিল। বিজলী কহিল,—খানিকটা বরফ ভেঙ্গে দে দেখি,—তারপর আমার দেরাজ খুলে একখানা ফর্শা তোয়ালে বার করে আমাকে দিয়ে যা।

গঙ্গা ভাবিয়াছিল, না জানি, কত ভর্ৎসনাই তাহাকে গিলিতে হইবে! তাহার পরিবর্ত্তে এই সামান্য ফরমাশে সে একেবারে বর্ত্তাইয়া গেল। গঙ্গা তাড়াতাড়ি ঘর হইতে বাহিরে আসিয়া নিশ্বাস ফেলিয়া বাঁচিল।

জহরবাবু কহিলেন,—একটা নার্শ আনিয়ে দেবো বিজু?

—কোনো দরকার নেই।

—না হলে তোমার কষ্ট হবে যে। শেষে কি একটা অসুখে পড়বে!

বিজলী সে কথার কোন জবাব দিল না।

জহরবাবু একবার চারিদিকে চাহিয়া খাটের নিকটে সরিয়া আসিলেন; বিজলীর পানে মুগ্ধ দৃষ্টিতে চাহিয়া কহিলেন,—বিজু, তুমি দেবী!

বিজলী একটু হাসিয়া বলিল,—আপনি আজ বাড়ী যান। এ ক'দিন আমি একটু ব্যস্ত থাকবো—আপনি আর মিছে কষ্ট করে আসবেন না!

—আমি একবার করে এসে দেখে যাবো'খন। বলো তো, একজন ভালো সাহেব-ডাক্তার না হয় নিয়ে আসি কাল।

বিজলী কহিল,—যিনি দেখচেন, তাঁর সঙ্গে কথা না কয়ে কি সাহেব-ডাক্তার আনা ভালো দেখাবে?

গঙ্গা বরফ ও ধোপ্-দোস্ত্ তোয়ালে লইয়া আসিল। বিজলী সেগুলির ব্যবস্থা করিয়া গঙ্গাকে বলিল,—বাহিরে আলো জ্বেলে দে—জহরবাবু নীচে যাবেন।

এ-কথার পর আর দাঁড়ানো চলে না। যদি বিজলী রাগ করে! চিরকালের মত যদি একটা বিচ্ছেদ ঘটিয়া যায়! জহরবাবু এক-পা এক-পা করিয়া ঘরের বাহির হইলেন, দারুণ বেদনার ভারে পীড়িত হৃদয় লইয়া; গঙ্গা পিছনে পিছনে চলিল।

রাগে সে গর্-গর্ করিতেছিল। আজিকার মত তার পাঁচ পাঁচ টাকা বখশিসটাই মাটী হইয়া গেল।

## ৪

পরের দিনের কথা বলিতেছি।

সন্ধ্যা হইয়া গিয়াছে। ঘরে আলো জ্বলিতেছে। খাটের পাশে একটা টিপয়ের উপর আঙুরের বাক্স, বেদানা, এই-সব আছে। বিজলী একটা মেজ্যর গ্লাসে বেদানার রস ছাঁকিয়া বাহির করিতেছিল। হঠাৎ অচেতন ছেলেটি পাশ ফিরিয়া ডাকিল,—ও মা, মা গো—

বিজলী চমকিয়া রুমাল ও বেদানা রাখিয়া বিছানায় রোগীর পাশে আসিয়া দাঁড়াইল। মাথার পটিতে ছেঁড়া কাপির টোসা করিয়া অডি-কলোঁ ঢালিয়া রোগীর মুখের কাছে মুখ লইয়া ঝুঁকিয়া সে দাঁড়াইয়া রহিল।

ছেলেটি বড় রকমের একটা নিশ্বাস ফেলিয়া আবার চাহিল—পরে তাহার শীর্ণ ক্ষীণ দৃষ্টিতে যতখানি-সম্ভব বিস্ময় ঢালিয়া চারিধারে তাকাইয়া আবার চক্ষু মুদিল।

বিজলীর প্রাণটা আনন্দে নাচিয়া উঠিল। সেবা তাহার সার্থক হইয়াছে তবে! এ-যাত্রা ছেলেটি তবে বাঁচিয়া গেল।

বৈকালে ডাক্তার আসিয়া বলিয়া গিয়াছিল, সন্ধ্যা-নাগাদ জ্ঞান হওয়া সম্ভব। যদি না হয়, তবে রক্ষা করা দায়। এই যে, জ্ঞান হইয়াছে—আঃ!

স্বস্তির নিশ্বাস ফেলিয়া বিজলী মেজ্যর গ্লাস আনিয়া ছেলেটির মুখে ধরিয়া বলিল,—খেয়ে ফেলো দিকিন!

ছেলেটির তরফ হইতে কোনরূপ সাড়া পাওয়া গেল না। বিজলী আবার কহিল,—খাও, এটুকু খেয়ে ফেলো। লক্ষ্মীটি!

ছেলেটি আবার চোখ চাহিল,—ক্ষীণ দৃষ্টিতে পরিপূর্ণ বিস্ময় লইয়া। কে এই অপরূপ রূপে রূপময়ী নারী,—তাহার মত হতভাগ্যের জন্য এমন করিয়া···? না, এ স্বপ্ন! আবার সে চক্ষু মুদিল।

কিন্তু না, এই কোমল স্পর্শ, এমন মধুর স্নেহ,—এ কি স্বপ্ন হইতে পারে! কখনো না।

তাহার দীর্ঘ শুষ্ক চুলগুলা রোগশীর্ণ ললাটের উপর আসিয়া পড়িয়াছিল, বিজলী হাত দিয়া সযত্নে চুলগুলি সরাইয়া দিয়া কহিল,—খাও এটুকু, লক্ষ্মী ছেলে!

মমতার এমন কোমল সুর—আঃ! এ জীবনটা সত্যই যদি সত্যের না হইয়া এমনি স্বপ্নের হইত!

বিজলী আবার বলিল—খাও।

না, এ স্বপ্ন নয়, স্বপ্ন নয়! এমন সুর স্বপ্নের বীণাতেও বাজে না তো!

রোগী আবার চোখ চাহিল, চাহিয়া চোখে যাহা দেখিল, সত্যই তাহা বিশ্বাস করিবার মত নয়! এক অপূর্ব্ব ভাবে হৃদয় তার ভরিয়া উঠিল,—মুখ হইতে আপনা-আপনি একটা স্বর ফুটিয়া বাহির হইল,—মা—

বিজলীর সমস্ত শরীর চন্‌চন্ করিয়া উঠিল—যেন এক জলন্ত বিদ্যুৎশিখা মাথা হইতে পা পর্য্যন্ত চকিতে ছুটিয়া গেল। অপ্রতিভ হইয়া বিজলী কহিল—ছি, আমায় মা বলো না, বল্‌তে নেই।

দুই ফোঁটা জল রোগীর চোখের কোলে গড়াইয়া পড়িল। সে ফ্যাল্-ফ্যাল্ করিয়া বিজলীর পানে চাহিয়া রহিল—কোনো কথা কহিল না। করুণাময়ী নারী—এ কে!

বিজলী কহিল,—এই বেদানার রসটুকু খেয়ে ফেলো।

রোগী ছোট শিশুর মতই বেদানার রস গলাধঃকরণ করিল।

বিজলী কহিল,—এখন কোনো কষ্ট হচ্ছে?

রোগী কহিল,—বড় কাহিল বোধ করচি।

বিজলী কহিল,—ভয় নেই। দুদিনেই সেরে উঠবে'খন!…আর কোনো কষ্ট?

—না। কিছুক্ষণ ঘরের চারিদিকে আপনার বিস্মিত দৃষ্টি বুলাইয়া লইয়া রোগী আবার বলিল,—আমি কোথায় আছি?

বিজলী কিছু বলিল না। কি বলিবে সে? এতদিন ধরিয়া আমোদ-প্রমোদ ও বিলাস-লীলার মধ্যে পড়িয়া যে-ঘরকে সে ঘর বলিয়া মনে করিয়াছিল, আজ সেই ঘরই তাহার কাছে এমনি বিশ্রী, কদর্য্য শ্মশানের মত ঠেকিল যে, সে ঘরের পরিচয় দিতে তার আজ প্রথম এই লজ্জা বোধ হইল।

ছেলেটি আবার বলিল,—আপনি কে?

—আমি? বিজলী থমকিয়া গেল। তাই তো—কি বলিবে? বিজলী কহিল,—আমি এমনি-একজন স্ত্রীলোক।

—এটা আপনার বাড়ী?

—হ্যাঁ।

—আমি এখানে কি করে' এলুম?

—সে অনেক কথা। আগে সেরে ওঠো, তারপর শুনো'খন। এখন তোমার নামটি কি, আমায় বলো দিকি!

—আমার নাম মহিম।

## ৫

তিন-চারদিন পরে মহিম পথ্য পাইয়া উঠিয়া বসিল। সারাদিন ঘরের মধ্যে পড়িয়া বাহির হইতে যে বিচিত্র কণ্ঠের বিচিত্র সুর তার কানে আসিয়া লাগিত, তাহা শুনিয়া সে অবাক্ হইয়া যাইত। বাহিরের এই কলরব, ঐ সব হাসি-গল্পের তরঙ্গ তাহার প্রাণে অত্যন্ত কৌতূহল জাগাইয়া তুলিত। আরো কৌতূহল জমিয়া উঠিত, এই তার প্রাণ-রক্ষয়িত্রী করুণাময়ী নারীটিকে ঘেরিয়া! ঘরের আসবাব-পত্র বেশ দামী,—কৌচ, আয়না, শোফা, কাঁচের ফুলদানী,—এ-সব জিনিষ মহিমের চোখে সম্পূর্ণ নূতন! এ-সবের যিনি অধিকারিণী, তাঁর রূপের সীমা নাই, বয়স অল্প,—লোকের মধ্যে ঐ একটা দাসী আর দুইজন ভৃত্য! ইহাদের ছাড়া আর কোন পুরুষমানুষকে সে এ কয়দিন চক্ষে দেখে নাই! ডাক্তার নিত্য আসিতেছে তাহাকে দেখিতেছে। কথাবার্ত্তা, দেনা-পাওনা যাহা-কিছু হইতেছে, সবই ঐ কিশোরী রমণীর সঙ্গে! রোগশয্যায় পড়িয়া মহিম আকাশ-পাতাল কত কি ভাবিতে থাকে—কিন্তু ভাবিয়া কোথাও থই পায় না!

আজ খাওয়া-দাওয়া শেষ করিয়া বিজলী আসিয়া ভিজা চুলগুলা এলাইয়া দিয়া বসিতেই প্রকাণ্ড আয়নায় ছায়া পড়িল। আপনার চেহারাখানি দেখিবার অবসর আজ তার এই প্রথম মিলিল। এ কয়দিন রুম-রুক্ষ ঘষিয়া চেহারাকে সাজাইয়া তুলিবার কথা তার মনেও হয় নাই। বিজলীর মনে হইল, না হোক, কিন্তু এই রুক্ষ শুষ্ক বেশে তাহাকে আরো মানাইয়াছে,—সর্ব্বশরীরে রূপ যেন একেবারে উথলিয়া উঠিয়াছে! হায় রে, এই রূপই কাঁটার চাবুক মারিয়া কোথা হইতে কোথায় তাহাকে আনিয়া ফেলিয়াছে! আগে যেখানে ছিল, আর আজ যেখানে সে আসিয়া দাঁড়াইয়াছে—এই দুই জায়গার মধ্যে কত দীর্ঘ ব্যবধান কোথা হইতে গড়িয়া উঠিয়াছে। এ-পার হইতে আজ সেই ও-পারের দিকে চাহিতে চোখ ঠিক্‌রিয়া পড়ে! ও-পার আজ চোখের সাম্‌নে একেবারে ঝাপ্‌সা অস্পষ্ট হইয়া উঠিয়াছে! হঠাৎ মহিমের পানে বিজলীর চোখ পড়িল—মহিম একদৃষ্টে তাহারই মুখের পানে তাকাইয়া ছিল। বিজলী চোখ নামাইয়া মাথার খোলা চুলের উপর আঁচলটা তুলিয়া দিল।

মহিম বলিল,—আমি কবে যাবো?

বিজলী কহিল,—কোথায় যাবে? তোমার বাপ-মা কোথায় থাকেন, বলো। তাঁদের একটা খবর পাঠাতে হবে তো। তাঁদের ভাবনার কি সীমা আছে? ক'দিন এদিকে মন দিতেও পারি নি—এমন ভাবনা হয়েছিল! তোমার বাবা কোথায় থাকেন, বলো—আমি এখনি লোক পাঠাই।

মহিম বলিল,—আমার বাপ-মা নেই।

—আর কে আছেন, বলো।

—আমার কেউ নেই। আপনার জন কেউ কোথাও নেই।

তার মুখের পানে নীরবে ক্ষণেক চাহিয়া থাকিয়া বিজলী কহিল,—কোথায় থাকতে?

—কোথায় আর থাকব! আজ তিনদিন হলো সহরে এসেচি—আমার বাড়ী পাড়াগাঁয়ে।

বিজলী বলিল,—এখানে কি করে এলে? আর অত অসুখে কি করেই বা ঐ দোকানে সেদিন এসেছিলে?

মহিম কিছুক্ষণ চুপ করিয়া পড়িয়া রহিল—তার মুখে কোনো কথা ফুটিল না। বিজলী মহিমের পানে চাহিয়া চাহিয়া তাহাকে নিরীক্ষণ করিতে লাগিল—ঐ সুন্দর সরল মুখখানিতে দুর্ভাগ্য কি গভীর কালো রেখা টানিয়া দিয়াছে, অভাবের কঠিন হাত বালকের গায়ের মাংসটুকুকে খুলিয়া ছিঁড়িয়া লইয়া হাড়গুলাকে কিরূপ ঝিঁকের মত খাড়া করিয়া ধরিয়াছে! হঠাৎ মহিমের স্বরে সে চমকিয়া উঠিল,—মহিম তখন তাহার দুর্ভাগ্যের ইতিহাস বলিতে বসিয়াছে।

পল্লীগ্রামের এক গৃহস্থ ঘরের ছেলে সে। বাপের কথা মনে পড়ে না—মার কোলে মানুষ হইয়া মাতামহের ঘরে বাড়িয়া উঠিতেছিল। মাতামহের অবস্থা সে কালে মন্দ ছিল না—পাটের ব্যবসায়ে বিস্তর লোকসান দিয়া আপনার দুর্ভাগিনী বিধবা কন্যা আর নাতিটিকে লইয়া কোনমতে দিন কাটাইতেছিলেন। হঠাৎ একদিন মাও ইহলোকের সঙ্গে সব সম্পর্ক কাটিয়া সরিয়া পড়িল। মহিমের বয়স তখন আট বৎসর। বৃদ্ধ মাতামহ নাতিটিকে নাড়িয়া-চাড়িয়া এত-বড় দুঃখেও মাথা খাড়া করিয়া দাঁড়াইয়া রহিল। মার একান্ত সাধ ছিল, তাঁর মহিম লেখাপড়া শিখিয়া দশজনের একজন হইয়া ওঠে। মাতামহ তাই মেয়ের সে-সাধ পূর্ণ করিবার উদ্দেশ্যে লেখাপড়ায় খেলাধূলায় মহিমের নিত্য-সঙ্গী হইয়া তাহাকে তেমনি ভাবে মানুষ করিতেছিল। আজ মাস তিনেক হইল, বৃদ্ধ মাতামহও তাহাকে ফাঁকি দিয়া সংসার ছাড়িয়াছে। মরিবার সময় মাতামহ বলিয়াছিল, কলিকাতায় জনার্দ্দন চৌধুরী এক-কালে তার আশ্রিত ছিল। আজ সে কলিকাতায় গিয়া কিসের ব্যবসা ফাঁদিয়া বেশ নাকি দু-পয়সার সংস্থান করিয়াছে। পরিচয় দিয়া তার দ্বারে দাঁড়াইলে দুটি অন্নের অভাব তার হইবে না—লেখাপড়াটাও চলিয়া যাইতে পারে। জনার্দ্দন কখনো রাঘব সিংহের নাতিকে ঠেলিতে পারিবে না।

তাই দেশের বিষয়-আশয়ের বিলি-ব্যবস্থা করিয়া অর্থাৎ সর্ব্বস্ব বেচিয়া মহিম কলিকাতায় আসিল। শিয়ালদহ ষ্টেশনে নামিয়া এই জনারণ্যের পানে চাহিয়া প্রথমটা সে কেমন হতভম্ব হইয়া পড়িয়াছিল; তারপর যখন সে ভাব একটু কাটিল, তখন জামার পকেটে হাত দিয়া সে দেখে, টাকার ছোট থলিটি কখন্ অন্তর্হিত হইয়াছে! কাঁদিয়া কলিকাতার রাস্তা সে ভিজাইয়া ফেলিয়াছে—পঞ্চাশজন লোক কাতার দিয়া দাঁড়াইয়া প্রশ্ন নিক্ষেপ করিয়াছে—উত্তরে তার দুর্দ্দশার কাহিনী শুনিয়া ঝড়ের মতই আবার কে কোথায় সরিয়া গিয়াছে! না খাইয়া না শুইয়া সহরময় সে ঘুরিয়া বেড়াইয়াছে,—যে রাস্তা চোখে পড়িয়াছে, সেই রাস্তায় ঢুকিয়াছে, যাহাকে সম্মুখে পাইয়াছে, তাহারই কাছে জনার্দ্দন চৌধুরীর ঠিকানা খুঁজিয়াছে। কেহ গালি দিয়াছে—কেহ এক মিনিট আকাশের পানে ঊর্দ্ধনেত্রে চাহিয়া থাকিয়া নিরুত্তরে চলিয়া গিয়াছে—কেহ-বা জবাব দেওয়া নিষ্প্রয়োজন বুঝিয়া তার সে-কথা কাণেও তোলে নাই। রৌদ্রের তাপ, ক্ষুধার তাড়না, বিনিদ্র রজনী, আর দুশ্চিন্তা পরিভ্রমণ—সব কয়টা মিলিয়া তাড়াইয়া কখন্ যে তাহাকে এ পথে আনে, আর কেমন করিয়াই বা আনিল, সে তার কিছু জানে না! শুধু এইটুকু মনে আছে, একটা দোকানের সামনে আসিয়া সে দাঁড়াইয়াছিল—জ্বরে গা পুড়িয়া যাইতেছে, তৃষ্ণায় ছাতি ফাটিয়া যায়! মাথা ঝন্‌ঝন্ করিতেছিল, পা আর চলিতে চাহিতেছিল না—তারপর এক ফোঁটা জল মুখে পড়িতে—আঃ, এত আরামও ছিল, ঐ একবিন্দু জলে! কিন্তু তখনি মাথা কেমন ঘুরিয়া গেল! চোখের সামনে সমস্ত পৃথিবী ভয়ঙ্কর দুলিয়া উঠিল! তারপর চারিধার ধোঁয়ায় আচ্ছন্ন হইল—কিছু দেখা যায় না! অন্ধকার,—রাশি রাশি অন্ধকার আসিয়া তাহাকে ঘিরিয়া ফেলিল। তারপর? তারপর আবার যখন চোখ মেলিয়া চাহিল, তখন এই ফুলের মত কোমল শয্যা—ঐ দুটি হাতের সুমধুর স্পর্শ! সে যেন কোন্ ইন্দ্রের স্বর্গপুরীতে আসিয়া পারিজাতের পাপড়ির উপর শুইয়া আছে, দেখিল। আলো—আলো, ওগো, আলোয় চারিধার ভরপুর হইয়া গিয়াছে!

বিজলী কহিল,—এখান থেকে কোথায় যাবে?

মহিম বলিল,—তা জানি না। জনার্দ্দন চৌধুরীর খোঁজ করবো।

বিজলী বলিল,—এই সহর কল্‌কাতা—তার মধ্যে

তোমার জনার্দ্দন চৌধুরীর কোন খোঁজ পাবে না তুমি, এ ঠিক জেনো। কোন্ রাস্তায়, কি কোন্ পাড়ায় থাকে, এটুকু জানা থাকলেও খুঁজে বার করা সম্ভব হতো! —যাক্, ধরো, তাকে পেলে না—তখন উপায়?

মহিমের চোখ ছল-ছল করিতেছিল। উপায় সত্যই নাই! ইহার চেয়ে আরো দুই-চারিদিন যদি সে রোগে ভুগিত, তাহা হইলে ছিল ভালো, বাহিরের কথা ভাবিতে হইত না!

রোগীকে দয়া,—যার প্রাণ আছে সে করিতে পারে, আশ্রয়ও সে দিতে পারে—কিন্তু মহিম এখন সুস্থ হইয়া উঠিয়াছে, এখন আর তার পরের করুণার উপর দাবী চলিতে পারে না! এই দেবী তাহার জন্ম যাহা করিয়াছেন—এই প্রচণ্ড সেবা, প্রচুর অর্থব্যয়—সেজন্ম জীবনের শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত সে কৃতজ্ঞ থাকিবে! কিন্তু এখন যদি ইনি বলেন,—বাপু হে, তুমি সারিয়া উঠিয়াছ, এখন নিজের পথ দেখ—তাহা হইলে তাঁহাকে এতটুকু দোষ দেওয়া যায় না তো। হায় রে, ইহার চেয়ে মরণই তার ছিল ভালো!

বিজলী কহিল,—তোমার জনার্দ্দন চৌধুরীকে পেলে তুমি কি চাকরি-বাকরির চেষ্টা দেখতে?

মহিম বলিল,—না। আমার মার বড় সাধ ছিল, আমি লেখাপড়া শিখি।

বিজলী কহিল,—বেশ, তাই করো।

মহিম মৃদু হাসিল, কথা বলিল না।

বিজলী বলিল,—আমি তোমার লেখাপড়ার ব্যবস্থা করে দেবো। তুমি পড়ো, পড়ে মানুষ হও। তোমার মার সাধ পূর্ণ হোক্।

কৃতজ্ঞতায় মহিমের দুই চোখ জলে ভরিয়া উঠিল—গদ্‌গদ কণ্ঠে সে ডাকিল,—মা—

—ছি, মা বলো না। আমায় মা বল্‌তে নেই। আমি বেশ্যা।

জলমগ্ন ব্যক্তি কোনমতে প্রাণপণ শক্তিতে যখন কূলে আসিয়া উঠিয়াছে—পরিশ্রমে আতঙ্কে যখন সে একান্ত কাতর, তখন যদি কেহ সবলে ধাক্কা দিয়া আবার তাহাকে মাঝ-দরিয়ায় ফেলিয়া দেয়, তাহার যেমন অবস্থা হয়, মহিমের ঠিক তেমনি হইল। তাহার দুর্ব্বল বুকে কে যেন সবলে মুগুর মারিল। সে বিজলীর পানে চাহিয়া চুপ করিয়া রহিল। বিজলী বেশ শান্ত স্বরে কহিল,—সেই জন্মই আর কি তোমায় অন্যত্র থাকতে হবে। নাহলে আমার কাছেই তোমায় রাখতুম। কিন্তু সে হবার নয়। কল্‌কাতায় ছেলেদের পড়বার মেশ আছে বিস্তর। তুমি আর একটু সেরে নাও—তারপর তোমার জন্ম মেশের ব্যবস্থাই করে দেবো। তবে একটা কথা, তোমার টাকা মাসে মাসে আমি পাঠিয়ে দেবো। তুমি এখানে আসতে পাবে না, কখনো না। এমন কি, আমি নিজেও কখনো যদি তোমায় ডাকতে পাঠাই, তবু না।

৬

আট-দশ দিন পরে মহিমকে স্কুলে ভর্ত্তি করাইয়া, তাহাকে মেশে পাঠাইয়া বিজলী নিজেকে বড় একা, বড় নিঃসঙ্গ বোধ করিল। পাশের বাড়ীতে হার্ম্মোনিয়ম বাজাইয়া তাহারই মত কে-এক নারী গান গাহিতেছিল—

ওগো, আঁধারের মাঝে আলো দেখে আমি
ছুটিনু তাহারি পাছে,—
যত চলি, দেখি সুদূরের আলো
সুদূরেই রহিয়াছে!

একটা কৌচের উপর পড়িয়া বিজলী এক-মনে গান শুনিতে লাগিল। প্রাণের মধ্যে কিসের বেদনা ঠেলিয়া ঠেলিয়া উঠিতে লাগিল। সুমুখে খোলা জানালার মধ্য দিয়া অনেকখানি নীল আকাশ দেখা যাইতেছে। নীল আকাশের পানে সে চাহিল। নির্ম্মল আলোয় চারিধার উজ্জ্বল! কি সুন্দর!

তারপর নিজের ঘরের মধ্যে সমস্ত জিনিষ-পত্র আসবাবের উপরও সে চোখ বুলাইয়া লইল, বিলাসের সমস্ত উপকরণে ঘর একেবারে ঠাশা। পাশের বাড়ীতে তখনো গান চলিয়াছে—

আলোর ভিখারী এ প্রাণ আমার—
সহে না, সহে না এ ঘোর আঁধার!
কোথা আলো? ওগো, অন্ধ নয়ন
আলেয়ায় ছলিয়াছে!

বিজলীর মনে পড়িল, অতীতের কথা! সে কতদিনের কথাই বা! আলো কি তাহার জীবনে সে পাইয়াছে? না! আলেয়ার ছলনা সার হইয়াছে! ক্ষুদ্র গণ্ডীর মধ্যে অভাব তার কতটুকু ছিল, আকাঙ্ক্ষাই বা কতটুকু! তারপর সেই বিবাহের রাত্রি! কম্পিত পুলকে কত বড় আশা লইয়া তার লজ্জা-কুণ্ঠিত প্রাণ কি আলোয় ভরিয়া উঠিয়াছিল! তারপর সেই সুখের রাত্রিগুলা প্রেম আর সোহাগের স্বপ্ন বুনিয়া চলিয়া গিয়াছে! সে স্বপ্ন সত্য হইয়া ফলিল না তো! তারপর অকস্মাৎ সে আশার কুঞ্জটিও কি-বাজের আগুনে পুড়িয়া ছাই হইয়া গেল। এবং এক ঝঞ্ঝার বেগে জীবনটা এ কোন্ দিকে ছিটকাইয়া আসিয়া পড়িল! সমস্ত প্রাণটাকে তোলপাড় করিয়া ভিতরে প্রবল ঢেউ ছুটিল। ওগো, তার এতটুকু জীবন—কঠিন অদৃষ্ট সেই জীবনকে লইয়াই কত খেলা খেলিয়াছে—কি নিষ্ঠুর খেলা। প্রতিদিনের প্রতি কাহিনী আজ

এই নিঃসঙ্গ মুহূর্ত্তে যেন রক্তের অক্ষরে তার চোখের সামনে জলজল্ করিয়া ফুটিয়া উঠিল।

মা-বাপের আদর, সেই ছোট্ট ঘরখানি, সেই পানা-ভরা পুকুরপাড়—সব মনে পড়িল। সেই পুকুরপাড় দিয়া সে যাইতেছিল, এক সঙ্গিনীর বাড়ী। শীতের প্রাতে দোলাই গায়ে দিয়া পথে দল বাঁধিয়া পাড়ার মেয়েরা মুড়ি খাইতেছিল। একটু দূরে মেটে রাস্তা ভাঙ্গিয়া এক বৃদ্ধ আসিয়া কহিল,—মধুসূদন ভট্টাচার্য্যের বাড়ী কোথায়?

সঙ্গিনীরা ডাকিল,—ও জ্যোতি-দি—

বিজলীর তখন নাম ছিল, জ্যোতির্ম্ময়ী। পাড়ার পুরুষেরা বলিত, ভট্চাযি্য মেয়ের নাম রেখেচে সার্থক বটে! মেয়ের রূপে জ্যোতি ফোটে সত্যই! মেয়েরা বলিত, মেয়ে নয়, যেন চাঁদের কণা!

জ্যোতিকে সকলেই ভালো বাসিত। রঙে-গড়নে এমন মেয়ে চট্ করিয়া কাহারো চোখে পড়ে না। পাড়ার এক বড়লোকের বধূ আদর করিয়া জ্যোতিকে লেখাপড়া শিখাইবার ভার লইয়াছিল, সে ঐ জ্যোতির রূপে মুগ্ধ হইয়া। জ্যোতির রূপ যেমন, বুদ্ধিও ছিল তেমনি। পড়াশুনায় খেলাধূলায় জ্যোতিকে সঙ্গিনী পাইলে মেয়েরা বর্ত্তাইয়া যাইত। জ্যোতি পথে চলিলে ছেলেরা চাহিয়া দেখিত। তরুণের দল নিশীথের সুখ-স্বপ্নে জ্যোতিকে নিজেদের হৃদয়-আসনে রাণীর সাজে দেখিবার কল্পনায় বিভোর হইত!

বৃদ্ধকে দেখিয়া জ্যোতি কাছে আসিল। বৃদ্ধ কহিলেন,—তুমিই ভট্চাযি্য মহাশয়ের মেয়ে, মা লক্ষ্মী?

জ্যোতি কহিল,—হঁ্যা। আপনি তাঁকে খুঁজচেন? আসুন।

জ্যোতিকে সযত্নে নিরীক্ষণ করিয়া বৃদ্ধ কহিলেন,—মা-লক্ষ্মীর মতই রূপ বটে! আমার এতটা পথ আসা সার্থক হলো।

সংবাদটা পাড়ায় রাষ্ট্র হইতে মুহূর্ত্ত বিলম্ব ঘটিল না। সকলে যখন শুনিল, ক্ষীরগাঁয়ের জমিদার চন্দ্রকান্ত চৌধুরী নায়েব পাঠাইয়াছেন,—জ্যোতিকে পুত্রবধূ করিবার সঙ্কল্পে, তখন সকলের প্রাণে একটা হায়-হায় রব উঠিল। আনন্দ যে না হইল, এমন নয়! এমন রূপসী মেয়ে—আহা, সে রাজ-রাণী হোক্!

চন্দ্রকান্ত চৌধুরীকে সে মহলের লোকে টাকার আণ্ডিল বলিত। রাজার ঐশ্বর্য্য। হাতি না থাকিলেও সেকালের হাতিশালা এখনো আছে। সেটা দেখিলেও সমৃদ্ধির কতক আভাস পাওয়া যায়। পাড়ার দুই-একজন ব্যক্তি বিশেষ-রকম ক্ষুব্ধ হইলেন। তাঁহারা আশা করিয়াছিলেন, আপনার পুত্রের সহিত বিবাহ দিয়া জ্যোতিকে গৃহে আনিয়া ঘর আলো করিবেন। কিন্তু চন্দ্রকান্ত চৌধুরী যখন এ-ক্ষেত্রে উ[illegible]ত, তখন সে সাধ মনে রাখা ছাড়া উপায় কি!

মধুসূদন ভট্টাচার্য্য প্রস্তাব শুনিয়া স্তম্ভিত হইলেন না—ইহা আর আশ্চর্য্য কি! তিনি বরাবরই এমনটি আশা করিয়াছিলেন। মেয়েকে ডাগর দেখিয়াও যে নিশ্চিন্ত ছিলেন, দমেন নাই—তাহার কারণ ছিল, ঐ জ্যোতির রূপ! জমিদার-বাড়ীর সেই নহবৎখানা-ওয়ালা প্রকাণ্ড ফটক, দরদালান, মোটা থাম, সেই বিশাল প্রাসাদ, অগাধ ঐশ্বর্য্য—তাঁহার কন্যা জ্যোতিকে সাদরে আহ্বান না করিবে কেন? তাহার রূপ কি সামান্য!

কথা অচিরে পাকা হইয়া গেল এবং বাজনা-বাদ্য, আলোর মশাল ও লোকজনের বিপুল সমারোহ লইয়া সপুত্র চন্দ্রকান্ত শীঘ্র একদিন আসিয়া ক্ষুদ্র গ্রামখানিকে যথেষ্ট তোলপাড় করিয়া দিলেন। ফিরিবার সময় যখন জ্যোতিকে সঙ্গে লইয়া গেলেন, তখন সমস্ত গ্রামবাসীর মনে হইল, পৃথিবীর বুক হইতে সমস্ত আলো যেন একনিমেষে অন্তর্হিত হইয়া গিয়াছে!

এই বেদনা সব-চেয়ে বেশী লাগিল, হেমন্তর প্রাণে। হেমন্ত কলিকাতায় বি, এ পড়িতেছিল। মধুসূদনের বাড়ীর ঠিক পাশেই তাহার বাড়ী। হেমন্তর পিতা কলিকাতায় কোন্-একটা অফিসে বড় কাজ করিত—কলিকাতায় বাড়ী ভাড়া করিয়া তাহারা বাস করে, ছুটির সময় কালে ভদ্রে দেশের বাড়ীতে আসিয়া পাঁচ-সাত দিন থাকিয়া যায়।

হেমন্ত প্রথম-প্রথম দেশে আসিতে ভারী আপত্তি করিত। পাড়াগাঁ,—লোকগুলা ভারী গায়ে-পড়া-গোছের, শিক্ষিতকে সম্ভ্রম করিতে জানে না;—কথা কহিয়া সুখ নাই, আলোচনার বিষয় তাহাদের অতি সঙ্কীর্ণ। সে-সব লোকের সংসর্গে মানুষ কখনো বাঁচিতে পারে? চাকরী এবং চাকরীর কর্ত্তা সাহেব-সুবা লইয়া বাপ এতটা ব্যস্ত যে, দেশ ও আত্মীয়-স্বজন, এ-সকলের চিন্তা করিবার মত সময় তাঁর মোটেই ছিল না। কাজেই কাহারো আর দেশে আসা ঘটিত না।

কিন্তু সে-বৎসর কলিকাতায় কি-একটা রোগের হুজুগ বাধিলে শশব্যস্তে সকলে যখন কলিকাতার বাহিরে নিরাপদ নীড় খুঁজিয়া আশ্রয়-লাভের জন্য দৌড় দিল, তখন হেমন্তরাও সপরিবারে দেশের বাড়ীতে আসিয়া তাহার সংস্কারে মনঃসংযোগ করিল। হেমন্ত তখন দেশে আসিয়া এই লক্ষ্মীছাড়া গ্রামেই আকর্ষণের এমন-একটি বস্তু পাইল,—যে হুজুগ থামিবার পরেও তিন চারি দিনের ছুটি হইলে সে দেশের ঘর-বার দেখিবার জন্য অসম্ভব ঝোঁক লইয়া এখানে ছুটিয়া আসিত।

আকর্ষণের সে বস্তু, জ্যোতি। জ্যোতির বয়স তখন বারো পার হইয়াছে। আদরে যত্নে বারো বৎসর বয়সেই

লাবণ্য তাহার সর্ব্বাঙ্গে বান ডাকিয়া দিয়াছিল। সাজাইবার এমন উপকরণ সম্মুখে পাইয়া যৌবনও আপনার হৃদয়ের সমস্ত অনুরাগ ঢালিয়া এমন অপূর্ব্ব লালিত্যে তাহার দেহটিকে বিকশিত করিয়া তুলিতেছিল যে, জ্যোতি আসিয়া সম্মুখে দাঁড়াইলে অন্ধেরও চোখ তুলিয়া তাহার পানে চাহিতে সাধ হয়! জ্যোতির রূপে যেন হিল্লোল বহিতেছে।

হেমন্ত একদিন জ্যোতির সেই রূপের জ্যোৎস্না চক্ষে দেখিল।

দেখিয়া সে পাগল হইল। মিস্ত্রিদের কাজে আশ্চর্য্য খুঁত ধরিয়া মেরামতের কাল সে তো সুদীর্ঘ করিয়া দিলই; তার পর যখন-তখন অবসর মিলিলেই সে দেশে আসিতে লাগিল।

আসিয়া এ রূপ চোখে দেখিয়াই তো আর তৃপ্তি হয় না। জ্যোতির সহিত দুটা কথা কহিবার সাধ হয়; কিন্তু সে সাধ মিটাইবার সম্ভাবনা নাই!

মাথার উপরে কোন্ দুষ্ট দেবতা বক্র হাসি হাসিয়া এক সুযোগ ঘটাইলেন। জ্যোতি সেদিন কোন সঙ্গিনীর বাড়ী হইতে ফিরিতেছিল। হেমন্ত চলিয়াছিল—সান্ধ্য ভ্রমণে। দূর হইতে জ্যোতিকে দেখিয়া হেমন্তর প্রাণ চঞ্চল হইয়া উঠিল। এই তো সুযোগ তার হাতের মুঠির মধ্যে! কিন্তু, কিন্তু—

সহসা জ্যোতি চীৎকার করিয়া উঠিল। স্বপ্ন-বিভোর হেমন্ত চাহিয়া দেখে, একটা গাভী দড়ি ছিঁড়িয়া ছুটিয়া একেবারে জ্যোতির পিছনে আসিয়া দাঁড়াইয়াছে। হেমন্ত ছুটিয়া গিয়া গাভীর দড়িটা ধরিয়া ফেলিল। পল্লীগ্রামের গাভী, দড়ি ধরিতেই থামিয়া শান্ত হইল। কাছে একটি গাছে দড়ি বাঁধিয়া হেমন্ত আসিয়া কহিল, —ভয় নেই। বাড়ী যাও!

জ্যোতি কুণ্ঠিত চরণে ত্রস্তে বাড়ী চলিয়া গেল।

হেমন্তর কোনো হুঁশ ছিল না। জ্যোতি চোখের আড়ালে চলিয়া গেলে হুঁশ হইল। তখন তাহার মনে হইল, এই ভীরু দুর্ব্বল মনটাকে সে ঐ ইটে ছেঁচিয়া চুরমার করিয়া ফেলে! হাতের নাগালে পাইয়া অবোধ শিশুর মতই সমস্ত সুখ হায়, হারাইয়া ফেলিল, সে এমন মূঢ়! এই সুযোগে ভীতা জ্যোতির হাতটা ধরিয়া সে তাহাকে তাহার বাড়ীতে পৌঁছাইয়া দিতে পারিত তো! এক মুহূর্ত্তের ভুলে, হায় রে, কত-বড় ক্ষতি সে করিয়া বসিল।

হেমন্ত আর দাঁড়াইল না। সে মধুসূদন ভট্টাচার্য্যের গৃহে গিয়া উপস্থিত হইল। ডাকিল,—ভট্‌চায্যি মশাই আছেন?

মধুসূদন ভট্টাচার্য্য গৃহে ছিলেন না; তাঁহার পত্নী ভিতর হইতে কহিলেন,—কে গা?

—আমি হেমন্ত, আপনাদের পাশের বাড়ীতে থাকি।

—ও! সুশীলবাবুর ছেলে!

—আজ্ঞে হ্যাঁ।

—ভিতরে এসো না বাবা, ঘরের ছেলে!

হেমন্ত কম্পিত চরণে ভিতরে ঢুকিল। জ্যোতি তখন মার কাছে বসিয়া পড়িয়াছে। মা সন্ধ্যা-দীপ সাজাইতেছিলেন।

হেমন্ত কহিল,—আপনার মেয়ে আজ খুব বেঁচে গেছে। একটা গরুতে তাড়া করেছিল।

মা কহিলেন—তাই বুঝি অমন হম্পদম্প হয়ে ছুটে এলো!

জ্যোতি তখনো হাঁফাইতেছিল।

হেমন্ত কহিল,—ভাগ্যে আমি পথে ছিলুম!

মা বলিলেন,—বেঁচে থাকো বাবা, রাজা হও। হ্যাঁরে জ্যোতি, আমাকে তুই কিছু বল্‌লি না তো এসে!

জ্যোতি কি বলিবে! সে মাটীর দিকে মুখ নত করিয়া বসিয়া রহিল।

হেমন্ত বলিল—একলা ওকে বেরুতে দেন কেন?

মা বলিলেন,—পাড়াগাঁ—সবাই যাচ্ছে, তাই যায়, বাবা।

তার পর হেমন্ত সলজ্জ সঙ্কোচে আলাপটুকু আরো-একটু জমাইয়া তুলিল। জ্যোতি লেখাপড়া জানে, অনেক বই পড়িয়া ফেলিয়াছে; ঘরের কাজ-কর্ম্মে যেমন পটু, লেখাপড়াতেও তেমনি;···বিবাহের সম্বন্ধ দুই-একটা আসিতেছে; কিন্তু মা-বাপ উভয়েরই ইচ্ছা, জ্যোতি ঘণ্টা-নাড়া ভট্টাচার্য্যের হাতে না পড়িয়া একটা মানুষের মত মানুষের হাতে পড়ে!—মা এ কথাটাও বলিয়া ফেলিলেন।

কথায় কথায় রাত্রি হইতেছিল। ভট্টাচার্য্য-গৃহিণী কহিলেন,—জ্যোতি, যা' তো মা, উনুনটায় আগুন দে।

জ্যোতি উঠিয়া গেল। হেমন্তর মনে হইল, তাই তো! তাহার গল্প করিবার সমস্ত আগ্রহও অমনি মুহূর্ত্তে নিবিয়া গেল,—তা হলে আমি এখন উঠি। আমরা এখানে থাকি না বলে জানাশোনা নেই, এটা বড় দুঃখের বিষয়! আপনাদের কোনো খবরও নিতে পারি না!

ভট্টাচার্য্য-গৃহিণী বলিলেন,—কবে যাবে?

পরের দিনই হেমন্তর যাইবার কথা। কিন্তু নূতন আলাপের পর তাহার ইচ্ছা হইল, আরো দুই-চারি দিন কাটাইয়া গেলে বেশ হয়! ইহা ভাবিয়া সে বলিল,—দু'চারদিন পরে ফিরতে হবে। আমাদের কলেজ খুলবে কি না।

ভট্টাচার্য্য-গৃহিণী বলিলেন,—তা হলে আবার এসো। এঁর সঙ্গে দেখা করো। তোমার বাবা যখনই আগে আসতেন, তখনি এঁর সঙ্গে তাঁর যা-কিছু কথাবার্ত্তা

পরামর্শ-টরামর্শ চলতো। কোথায় কাকে বাগান জমা দেবেন, পুকুর জমা দেবেন, ইনিই তা ঠিক করে দিতেন।

হেমন্তর প্রাণটা আশার আনন্দে নাচিয়া উঠিল। সে বলিল,—কাল আসবো। সকালে উনি থাকেন তো?

—হ্যাঁ।

হেমন্ত উঠিল। যাইবার সময় বলিল,—জ্যোতির জন্য ক'খানা বইও সেই সঙ্গে আনবো'খন। ও বই পড়তে ভালোবাসে, বলছিলেন—তা এদেশে ক'খানাই বা পড়বার মত বই পাওয়া যায়!

দুই-চারি দিনের জায়গায় হেমন্তর এক সপ্তাহ কাটিয়া গেল! তবু এখনো যাইবার নাম নাই! দেশের মাটীতে এমন মন বসিয়া গেল যে কলিকাতা হইতে চিঠি আসিল, ব্যাপার কি?

হেমন্ত তাহার উত্তরে প্রকাণ্ড জবাব লিখিয়া ফেলিল,—লিখিল, সহরে তাহারা ভাড়াটিয়া মাত্র—কেহ মানে না। দেশে গণ্যমান্য বলিয়া খ্যাতি আছে—সে খ্যাতি নষ্ট করা ঠিক নয়। তা ছাড়া বাড়ীটা এখনকার কেতায় সাজাইয়া তোলা নিতান্ত প্রয়োজন; এবং বাড়ীটাকে এমনভাবে রাখা দরকার, যেন ইচ্ছা হইলেই তাহারা আসিয়া ইত্যাদি।

মা চিঠি পাইয়া হাসিয়া বলিলেন,—হিমুর আমার সুমতি হয়েচে গো।

জ্যোতিদের সঙ্গে হেমন্তর আলাপ বেশ জমিয়া উঠিল। লেখাপড়ার কথাই তাহার সঙ্গে বেশী করিয়া হয়—ইংরাজী কাব্য-নাটকের কত গল্পই যে জ্যোতি হেমন্তর কাছে শুনিয়া শিখিয়া ফেলিয়াছে, তার আর সংখ্যা নাই! হেমন্তর এই পরিপূর্ণ অনুরাগ জ্যোতির তরুণ হৃদয়খানির উপর বেশ-একটা ছাপ ফেলিতেছিল। হেমন্তর কাছে এক অপরূপ নূতন জগতের পরিচয় সে লাভ করিত। সঙ্গিনীদের ছোট-খাট কথাবার্ত্তা এখন আর তার মনের খোরাক জোগাইতে পারে না। রাত্রে বিছানায় শুইয়া সে ভাবে, কখন্ আবার সকাল হইবে, হেমন্ত আসিয়া গল্প করিবে,—পড়া বলিয়া দিবে। হেমন্তর হাসি, হেমন্তর কথাবার্ত্তা তাহার প্রাণে কোথাকার কত নব-নব সুরই না জাগাইয়া তুলিত! হেমন্তর কাছে জ্যোতি ফার্ষ্ট বুক পড়িতে আরম্ভ করিয়াছে। মধুসূদন ভট্টাচার্য্যের ইহাতে কোন আপত্তি ছিল না। লেখাপড়া বেশী শিখিলে আজকালকার বিবাহের বাজারে ভালো ছেলেরা পয়সার মায়া কাটাইয়া মেয়েকে ঘরে লইতে রাজী হইবে, এ আশা তাঁহার মনে বিলক্ষণ ছিল।

হেমন্ত কি ভাবিয়া জ্যোতির সঙ্গে এতটা মেলামেশা করিতেছিল, তাহা বলা কঠিন। এটুকু সে বেশ জানিত, তাহার অর্থ-প্রেমিক পিতা জ্যোতির সহিত তাহার বিবাহ কখনো দিবেন না। জ্যোতির রূপের জ্যোতিতে সারা পৃথিবী উজ্জ্বল হইয়া উঠিলেও নয়, জ্যোতি বি, এ পরীক্ষায় পাশ হইলেও নয়। তবু সে মিশিত কেন? তরুণ বয়সে রূপের প্রতি যে গভীর আকর্ষণ, অসীম অনুরাগ পুরুষের প্রাণে জাগিয়া ওঠে, তাহারই বশে হেমন্ত জ্যোতিকে চোখ ভরিয়া দেখিত। প্রাণ ভরিয়া তাই তাহার সহিত গল্প করিত। জ্যোতিকে দেখিয়া, জ্যোতির সহিত গল্প করিয়া যে তৃপ্তি পাইত, তেমন তৃপ্তি জগতের আর-কোন বস্তুতে তাহার কখনো মেলে নাই!

জ্যোতির সঙ্গে বসিয়া গল্প করিবার সময় তাহার তরুণ হৃদয় অপূর্ব্ব রঙে রঙীন হইয়া উঠিত; সঙ্গে সঙ্গে নৈরাশ্যের দুই-একটা কালো রেখাও যে সে রঙকে বিবর্ণ করিয়া না তুলিত, এমন নয়। পাবো না, পাবো না,...এই কথাটা মাঝে মাঝে তাহার সে অপূর্ব্ব রঙে-রঙীন হৃদয়-কুঞ্জকে সন্ত্রস্ত, চকিত করিয়া তুলিত।

আরো এক সপ্তাহ কাটিয়া গেল...হেমন্ত তবু নড়িবার নাম করে না। শেষে পিতার কাছ হইতে এক জোর তাগিদ আসিয়া উপস্থিত,—কলেজ কামাই করিয়া বাড়ী মেরামত করিবার প্রয়োজন নাই। পত্র-পাঠ চলিয়া আসিবে!

হেমন্তর বুকটা হায়-হায় করিয়া উঠিল। ভগ্ন মনে সে আজ সারা দিন বাড়ীর বাহির হইল না; সন্ধ্যার পূর্ব্বে বাগানে আসিয়া উপস্থিত হইল। বাগানে ফুলের গাছ লাগানো হইয়াছিল, মালীরা তাহার চারিদিকে বেড়া বসাইতেছিল। হেমন্ত আসিয়া অদূরে একটা ঢিপির উপর বসিল। হঠাৎ কোথা হইতে জ্যোতি আসিয়া হাজির। জ্যোতি বলিল,—আজ আমার পড়া নিলে না যে!

হেমন্ত শুধু বলিল—না। বলিয়া একাগ্র দৃষ্টিতে জ্যোতির মুখের পানে চাহিয়া রহিল। সুন্দর জ্যোতি—না জানি, কোন্ ভাগ্যবানের হাতে পড়িবে! জ্যোতি যাহার হইবে, সে ভিখারী হইলেও রাজা! জগতে তাহার কিসের অভাব আর থাকিতে পারে!

জ্যোতি বলিল,—কেন? তাহার সুরে অনেকখানি আব্দার মাখানো ছিল।

হেমন্ত বলিল,—কাল সকালে আমি চলে যাবো জ্যোতি, তাই সব গোছ্‌গাছ্ করছিলুম।

—চলে যাবে! আবার কবে আসবে?

—তার ঠিক নেই। আর বোধ হয় আসা হবে না।

জ্যোতি কোন কথা বলিল না—চুপ করিয়া রহিল।

একটা নিশ্বাস ফেলিয়া হেমন্ত বলিল,—আমার জন্য তোমার মন কেমন করবে, জ্যোতি?

জ্যোতির চোখ ছল-ছল করিয়া আসিল; মুখে কথা ফুটিল না।

হেমন্ত উঠিয়া দাঁড়াইল,—একেবারে জ্যোতির দুই হাত ধরিয়া কহিল—বলো জ্যোতি।

হেমন্তর শরীর থরথর করিয়া কাঁপিতেছিল। জ্যোতি সে কম্পন বুঝিল। ঘাড় নাড়িয়া জ্যোতি জানাইল, হাঁ।

হেমন্ত আবার ডাকিল,—জ্যোতি—

জ্যোতি হেমন্তর পানে চোখ তুলিয়া চাহিল। অমনি গাছের পাতার ফাঁক দিয়া অস্তগামী সূর্য্যের আবীর-গোলা ঢেউ তাহার মুখের উপর ঝরিয়া পড়িল। সে দৃশ্য দেখিয়া হেমন্ত বিভোর হইল। তাহার নেশা লাগিল। সে একেবারে দুই হাতে জ্যোতিকে বুকে চাপিয়া তাহার লজ্জা-রক্তিম অধরে চুম্বন করিল! আচম্‌কা এই আদরের উচ্ছ্বাস! জ্যোতি কেমন বিমূঢ় বিভ্রান্ত—সে নিস্পন্দ দাঁড়াইয়া রহিল। তার ভারী লজ্জা হইতেছিল—লজ্জায় সে মুখ তুলিতে পারিল না।

সুগভীর আবেগে আবার তাহাকে বুকের মধ্যে চাপিয়া ধরিয়া হেমন্ত বলিল,—তোমায় আমি ভালোবাসি জ্যোতি, খুব, খুব ভালোবাসি…

জ্যোতি তখনো দাঁড়াইয়া, কাঠের পুতুলটির মতই নিস্পন্দ, নির্ব্বাক্! ধীরে ধীরে হেমন্তর চেতনা ফিরিয়া আসিতেছিল। সে বলিল,—তুমি আমায় ভালোবাসো? বলো…

জ্যোতি কথা কহিল না।

হেমন্ত আবার বলিল;—বলো জ্যোতি, বলো, লক্ষীটি!

জ্যোতি ঘাড় নাড়িয়া জানাইল, বাসি।

—আমায় ভুলে যাবে না?

কি জবাব সে দিবে? এত কথা শুনিবার জন্ত সে প্রস্তুতও ছিল না!

হেমন্ত বলিল,—যদি আমার সঙ্গে তোমার বিয়ে হয়?

সমস্ত বিশ্বব্রহ্মাণ্ডখানা জ্যোতির পায়ের তলায় কাঁপিয়া উঠিল। সর্ব্বাঙ্গ নিমেষে ঘামে ভিজিয়া উঠিয়াছিল। সে কিছু বলিতে পারিল না। সুগভীর লজ্জা নিশীথের অন্ধকারের মত তাহার সর্ব্বাঙ্গ ঘিরিয়া ধরিয়াছিল। তাহার মনে হইতেছিল, কোনমতে যদি সে মাটীর সঙ্গে মিশিয়া যাইতে পারিত! বিয়ে! এ যে বড় লজ্জার কথা!

ভগবান তাহাকে মুক্তি দিলেন। ওধারে বাহির হইতে কে ডাকিল,—জ্যোতি—

জ্যোতি বলিল,—মা ডাকচে।

বলিয়াই সে আর একমুহূর্ত্ত সেখানে দাঁড়াইল না, দ্রুত সরিয়া গেল। হেমন্ত চুপ করিয়া খানিক দাঁড়াইয়া রহিল—তার পর সেই গাছতলায় বসিয়া পড়িল। আকাশ-পাতাল কত-কি ভাবনা তাহার মাথাটাকে বিষম দোল দিয়াছিল।

যখন সে উঠিয়া বাড়ী ফিরিল, তখন রাত্রি হইয়াছে।

## ৮

সে রাত্রে হেমন্তর ভালো ঘুম হইল না। জ্যোতির চিন্তা তাহাকে একেবারে পাইয়া বসিয়াছে। একবার সে ভাবিল, মার কাছে গিয়া কথাটা পাড়িবে—মাকে বলিবে, জ্যোতির সঙ্গে বিবাহ হইলে পড়াশুনায় সে অসম্ভব মন দিবে, পাশ করিয়া টাকা আনিয়া পণের টাকার ক্ষতি সে পূরণ করিয়া দিবে। কিন্তু যখনই আবার পিতার নির্ম্মম অর্থপ্রিয়তার কথা মনে হইল, তখনই মন বেদনার ভারে অবসন্ন হইয়া পড়িল। সে তো জানে, পয়সা-কড়ি সম্বন্ধে পিতাকে টলানো কতখানি শক্ত! সে একেবারে অসম্ভব ব্যাপার!

সকালে বুকের মধ্যে পাহাড়ের ভার পুরিয়া যখন সে বাড়ী হইতে বাহির হইল, তখন দেখিল, ভট্টাচার্য্যের গৃহের দ্বার তখনো বন্ধ। শুধু বাড়ীটা ভাঙা ইটের দেওয়ালে বিদ্রূপের বিশ্রী হাসি মাখিয়া যেন দাঁড়াইয়া

ঐ ঘর! আহা, সোনার প্রাসাদ ঐ ঘর! ঘুমন্ত-পুরীর রাজকন্যা ঐ সোনার প্রাসাদে ঘুমাইয়া আছে! কোথায় তার জীবন-কাঠি পড়িয়া আছে, কে জানে? কবে কোন্ তেপান্তর মাঠের ও-পার হইতে পক্ষিরাজ ঘোড়ায় চড়িয়া কনক-বরণ রাজপুত্র আসিয়া জীবন-কাঠি ছোঁয়াইয়া রাজকন্যার ঘুম ভাঙ্গাইয়া পক্ষিরাজের পিঠে তাহাকে তুলিয়া লইয়া কোন্ সোনার সিংহাসনে গিয়া বসাইয়া দিবে!

কলিকাতায় ফিরিয়া সে দেখিল, বাপের মুখ ভার। লেখাপড়ায় এতখানি অবহেলা করায় পিতা অত্যন্ত চটিয়া গিয়াছেন। তাহার উপর পাড়াগাঁয়ের মাটীর স্তূপে এমন করিয়া গতর ও অর্থ ব্যয় করিবার কি তাহার প্রয়োজন ছিল? মাটীর স্তূপে যখন বাস করা চলে, তখন সে মাটীর স্তূপকে রাঙতা-সোনায় মুড়িবার এত ঔৎসুক্য কেন?

আবার সেই কলেজ আর লেক্‌চার—কলেজ আর লেক্‌চার। মন কল্পনার ফানুসে চড়িয়া স্বপ্নের রাজ্যে উধাও হইয়া চলে—কোথায় সেই রক্ত-কমলের কোমল দলে শুইয়া আছে জ্যোতি,—রূপের রাজকন্যা! সে কেমন আছে গো? আমাকে সে মনে রাখিয়াছে কি? সেই শেফালির কুঞ্জে ছড়ানো ফুলের মেলা—জ্যোতি আসিয়া তাহার চাঁপার-কলি-আঙুলে করিয়া ধুলামাখা ফুল কুড়াইতেছে! জ্যোতি এখন কি করিতেছে? আঁচল দুলাইয়া সঙ্গিনীদের সহিত নিরুদ্বেগ মন লইয়া পথে পথে ফিরিতেছে? না, পুকুরের ধারে ঘেঁটু-বনে দাঁড়াইয়া গল্প করিতেছে? অধীর মন সেই সুদূর পল্লীর কাননের কোলে, ঘরের কোণে, পুকুরের পাড়ে ঘুরিয়া-ঘুরিয়া ক্লান্ত

হইয়া পড়ে—এই সে জ্যোতির নাগাল পায়, পরক্ষণে আবার তাহাকে হারাইয়া ফেলে! বিষম অধীরতা!

এ অধীরতা লইয়া মানুষ বাঁচিতে পারে না। উপায় কি? উপায়? একদিন সে জ্যোতিকে একখানা চিঠি লিখিয়া ফেলিল—প্রাণের শত আবেগ সহস্র সোহাগ জানাইয়া প্রকাণ্ড এক চিঠি! চিঠিটা লিখিয়া পকেটেই রাখিল,—ভাবিল, এ চিঠি পাঠাইলে এখনি একটা তুমুল আন্দোলন পড়িয়া যাইবে। পল্লীগ্রামের যেরূপ ব্যবস্থা—বাপের কানে উঠিতেও হয় তো এতটুকু বিলম্ব হইবে না! তখন?

তাহার ভয় হইল। বাপকে সে বাঘের মত ভয় করে। হৃদয়ের এই সব কোমল বৃত্তিগুলার কোন সংবাদ পিতা রাখেন না—এগুলাকে পিষিয়া একমাত্র পয়সা-কড়িকেই পিতা সার বস্তু বলিয়া জানিয়া রাখিয়াছেন। পয়সার মাপে পিতা প্রত্যেক বস্তুর ওজন করিয়া থাকেন—যে-ব্যাপারে এক পয়সা লাভ নাই, পিতার কাছে সে ব্যাপারের এতটুকু আলোচনা চলিতে পারে না! কাজেই চিঠিখানা তাহার পকেটেই পড়িয়া রহিল। পাঠানো হইল না।

কিন্তু বিধাতা আবার একদিন মুখ তুলিলেন! দুই-তিন দিনের জন্য পিতাকে অফিসের কি-এক কাজে বিদেশে যাইতে হইল। হেমন্ত সেই ফাঁকে একবার দেশের বাড়ীতে ছুটিল। যাইবার সময় মাকে বলিয়া গেল—এক বন্ধুর সনির্ব্বন্ধ অনুরোধে বন্ধুর দেশে সে নিমন্ত্রণ রক্ষা করিতে চলিয়াছে—ফিরিতে দুই-একদিন বিলম্ব ঘটিবে।

দেশে আসিয়া সে একেবারে মধুসূদন ভট্টাচার্য্যের গৃহে গিয়া উপস্থিত হইল, ডাকিল,—জ্যোতি—

ভট্টাচার্য্য-গৃহিণী বাহিরে আসিয়া বলিলেন,—কে? ও, হেমন্ত!

—হ্যাঁ জ্যাঠাইমা। আপনারা ভালো আছেন সব?

পাড়া-সম্পর্কে মধুসূদন ভট্টাচার্য্যকে হেমন্ত জ্যাঠামশায় ও তাঁহার গৃহিণীকে জ্যাঠাইমা বলিয়া ডাকিতে সুরু করিয়াছিল। জ্যাঠাইমা বলিলেন,—হ্যাঁ বাবা, সব খবর ভালো।

হেমন্ত বলিল,—জ্যোতির জন্য ক'খানা বই এনেচি। সে পড়াশুনা করচে কেমন?

জ্যাঠাইমা বলিলেন,—কৈ আর হচ্ছে! বই নিয়ে একটু-আধটু বসে, তা কে বলে দেয়!

—জ্যোতি কোথায়?

জ্যাঠাইমা বলিলেন,—সে ঐ চাটুয্যেদের বাড়ী গেছে। তাদের মেয়ে ননী কাল শ্বশুরবাড়ী থেকে এসেচে কি না, তাই তার সঙ্গে দেখা করতে গেছে। তুমি এ-বেলায় থাকবে তো?

—হ্যাঁ। বোধ হয় কালও থাকতে হবে।

—তুমি একলা এলে! মাকে একবার নিয়ে এসো না!

—মার নড়বার জো নেই।

ভট্টাচার্য্য-গৃহিণী তখন নিজের মনের কথা পাড়িলেন—তা বাবা, বোন্‌টি যে বড় হলো। তোমরা কলকাতায় থাকো, একটি ভালো পাত্তর-টাত্তর দেখে দাও না! পয়সা-কড়ির সামর্থ্য তো নেই, জানো। তোমাদের জানা-শোনা এমন একটি ছেলে নেই যে, মেয়েটিকে দেখে দয়া করে গরিবের এ-দায় উদ্ধার করে?

হেমন্তর বুকটা ধ্বক করিয়া উঠিল। তাহাকে বলা হইতেছে, জ্যোতির পাত্র দেখিয়া দাও! নিজের হাতে বিষের পাত্র তুলিয়া কি কেহ এমন স্বচ্ছন্দ চিত্তে মুখে ধরিতে পারে? কৈ, জ্যাঠাইমা এ-কথা বলিলেন না তো,—তুমিই বাবা এ দায় উদ্ধার করো!

হেমন্ত একটু অপ্রতিভ হইয়া পড়িল। চট্‌ করিয়া তাহার মুখে কথা যোগাইল না! শেষে সে ভাবটা সে সামলাইয়া লইল। চুপ করিয়া থাকা—তাও এদিকে ভাল দেখায় না। জ্যাঠাইমা যদি কোনরূপ সন্দেহ করেন!

হেমন্ত বলিল,—দেখ্‌চি বৈ কি, জ্যাঠাইমা। তেমন পাত্র মিল্‌চে কৈ? জ্যোতিকে তো যার তার হাতে ধরে দেওয়া যায় না।

এ-কথায় জ্যাঠাইমা গলিয়া গেলেন। বলিলেন,—এ-বেলায় এইখানেই দুটি খাবে, বাবা?

হেমন্ত বর্ত্তাইল। আঃ, সে তার পরম সৌভাগ্য! জ্যোতি সম্মুখে বসিয়া থাকিবে, জ্যোতিকে এত কাছে পাওয়া যাইবে!

হেমন্ত বলিল,—আচ্ছা, তা হলে বাড়ী থেকে ঘুরে আসি।

হেমন্ত চলিয়া গেল। বাড়ীতে তাহার কোন কাজ ছিল না। বাড়ীতে আসিয়া সে সেই জ্যোতিকে বহুদিন পূর্ব্বে-লেখা চিঠিখানা খুলিয়া বসিল ভাঁজে ভাঁজে চিঠিখানা মলিন হইয়া পড়িয়াছে, এক জায়গায় ছিঁড়িয়াও গিয়াছে। একবার দুইবার তিনবার হেমন্ত চিঠিখানা পড়িল। ভাবিল, এই চিঠিখানা জ্যোতিকে সে আজ পড়িতে দিবে। তাহাকে বুঝাইবে, জ্যোতি তাহার প্রাণটাকে কেমন করিয়া ভরিয়া রাখিয়াছে। জ্যোতি-হীন হেমন্তর জীবন কত ফাঁকা—কি নিবিড় আঁধারে ভরা!

তার পর সে ভাবিল,—দূর হোক পিতার ক্রোধ! এত কি ভয়? না হয়, পিতা তাহাকে ত্যাগ করিবেন, একটা পয়সাও দিবেন না! না দিন্—একটুও সামর্থ্য কি তাহার নাই, কোথাও সুদূর পল্লীগ্রামে মাষ্টারি করিয়া দুই-পয়সা উপার্জ্জন করে? তাহার প্রাণের গভীর

ভালোবাসায় জ্যোতির আর-সমস্ত অভাব সে পূরণ করিয়া দিতে পারিবে না ? সে ভাবিল,—আজ সে ভট্টাচার্য্যের কাছে জানু পাতিয়া জ্যোতিকে ভিক্ষা মাগিবে ! এ ভিক্ষা কি মিলিবে না ? কিন্তু তাহার পূর্ব্বে জ্যোতির মন জানা চাই ! সেও কি তাহারই মত···?

জ্যোতি, জ্যোতি—প্রাণ বলিতেছে, তুমি আমার, তুমি আমার গো !

৯

হেমন্ত খাইতে আসিয়াই দেখে, সামনেই জ্যোতি। জ্যোতি বলিল,—আমি তোমায় ডাক্তে যাচ্ছিলুম।

হেমন্ত জ্যোতির পানে মুগ্ধ দৃষ্টিতে চাহিল। এ-কয় মাসে জ্যোতির লাবণ্য আরো শতগুণ উছলিয়া উঠিয়াছে। এ যে রাজরাজেন্দ্রাণীর মূর্ত্তি—রাজার সিংহাসনেই এ-মূর্ত্তি শুধু সাজে ! তাহার মুখে একটা কথা ফুটিল না

হেমন্ত খাইতে বসিলে জ্যোতি পাখা লইয়া বাতাস করিতে বসিল। হেমন্ত ভাবিল, সে যেন জ্যোতির— জ্যোতি যেন তাহার স্ত্রী ! ভবিষ্যতের ছায়া এমনভাবে যখন ফুটিয়া উঠিয়াছে, তখন তাহার অদৃষ্ট সুপ্রসন্ন !

জ্যোতি বলিল,—আমাদের ভুলে গেছলে তো বেশ !

হেমন্ত ভাবিল, বাঃ ! জ্যোতির স্বরে আজ এতটুকু জড়তা নাই তো !

হেমন্ত বলিল,—হুঁ।···তোমার পড়াশোনা কেমন হচ্ছে ?

জ্যোতি বলিল,—ছাই !

জ্যোতির মুখে এখন বেশ কথা ফুটিয়াছে ! লজ্জায় জড়ো-সড়ো সেই জ্যোতি এমন রসিকতা করিতে শিখিয়াছে ! বাঃ !

হেমন্ত বলিল,—আচ্ছা, আজ পড়া দিতে হবে। যদি পারো, তা হলে প্রাইজ পাবে। কত বই এনেচি তোমার জন্তে !

—কৈ, দেখি।

—সে-সব আমি বাড়ীতে রেখে এসেচি।

—আমি যাই, নিয়ে আসি গে।

—না, সে হচ্ছে না। আমি পড়া নিয়ে তবে দেবো।

—বটে ! আচ্ছা, আমি নেবো না তো, কখ্খনো সে বই নেবো না।

—কেন জ্যোতি ?

—কেন আমায় তুমি বই দেখাবে না ?

—আমি যখন এসেছিলুম, তখন তুমি বাড়ী ছিলে না কেন ?

—বা রে, আমি বুঝি জানতুম, তুমি আজ আস্বে। ননীদের বাড়ী গেছলুম ত। সে শ্বশুরবাড়ী থেকে নতুন এসেচে কি না, তাই ! তার পর মা গিয়ে যেই বল্লে, তুমি এসেচো, অমনি ছুটে এলুম। ও রান্না কার হাতের গো ? ও সব আমিই রেঁধেচি। মাকে বল্লুম, রাঁধবো মা। মা বল্লে,—রাঁধ্, তোর হিমুদার জন্তে তুইই রাঁধ্ বাপু।

হিমুদা ! হেমন্তর বিষম লাগিল। হাসিয়া জ্যোতি বলিল,—ষাট্, ষাট্ !

আহার শেষ করিয়া হেমন্ত কহিল,—আমি বাড়ী যাচ্ছি।

জ্যোতি বলিল,—চলো, আমিও আমার বইগুলো নিয়ে আসি।

ভট্টাচার্য্য-গৃহিণী কহিলেন,—আগে খাওয়া-দাওয়া কর্—তার পর যাস্ তোর বই আনতে। তোর হিমুদা তো পালাচ্ছে না।

হেমন্ত ভাবিল, বাঃ, সেই বেশ হইবে ! একটু পরেই সে জ্যোতিকে একান্তে পাইবে। তখন সে তাহার প্রাণের নিভৃত বেদনা-ব্যথার কথা জ্যোতির কাছে খুলিয়া বলিতে পারিবে। জ্যোতির যদি আপত্তি না থাকে, তাহা হইলে সে তাহার ভিক্ষার আবেদন লইয়া তখনই ভট্টাচার্য্য-দম্পতীর চরণে আসিয়া দাঁড়াইবে। পিতার বিরাগ বা বিমুখতা সে গ্রাহ্যও করিবে না !

হেমন্ত বাড়ী ফিরিয়া ছট্ফট করিতে লাগিল, কখন্ জ্যোতি আসিবে ! এখনো কি তার খাওয়া শেষ হয় নাই ? বড় দেরী করিয়া খায় ! জ্যোতির জন্ত যে বইগুলা আনিয়াছিল, সেগুলা নাড়িয়া চাড়িয়া শেষে কলম বাহির করিয়া প্রত্যেকটাতে গোটা গোটা অক্ষরে সে জ্যোতির নাম লিখিল। তার পর বইগুলাকে বুকে চাপিয়া ধরিল—অবশেষে তাহার চক্ষু মুদিয়া আসিতে-ছিল।

হঠাৎ বাহিরে জ্যোতি ডাকিল,—হিমুদা—

হেমন্ত বিছানা হইতে লাফাইয়া নামিল !

জ্যোতি আসিয়াছে !

তাহার বুকখানা কাঁপিয়া উঠিল—কে যেন সমস্ত মনটাকে ধরিয়া সজোরে নাড়িয়া দিল ! ভগ্ন কম্পিত স্বরে সে বলিল—এসো জ্যোতি।

জ্যোতি আসিল, বলিল,—কৈ আমার বই ? দাও।

বিছানার উপর বইগুলা পড়িয়াছিল—চক্চকে কাগজে ঝক্ঝকে বাঁধা। জ্যোতি বই লইয়া উল্টাইতে বসিল। আর হেমন্ত নির্নিমেষ নেত্রে তাহাকে দেখিতে লাগিল। ঐ অযত্ন-গ্রথিত কবরীর পাশে চাঁপার বরণ সুঠাম গ্রীবা, ঘন-কৃষ্ণ কেশের রাশি চামরের মত সুন্দর ললাটে মৃদু বায়ু-হিল্লোলে উড়িয়া পড়িয়া নাচিয়া ফিরিয়া খেলা করিতেছে—আপেলের মত রক্তিম গাল, নিটোল বাহু ! আহা, যৌবন সমস্ত অবয়বটিকে কেমন সুডৌল ছাঁদে গড়িয়া তুলিয়াছে। যেন রূপের প্রতিমাখানি !

হেমন্তর শিরায় শিরায় তালে তালে রক্ত নাচিয়া উঠিল। গদগদ কণ্ঠে সে ডাকিল,—জ্যোতি—

—কেন হিমুদা ?

জ্যোতি আবার বলে, হিমুদা! হেমন্ত ক্ষণেক স্তম্ভিত হইয়া রহিল। পরে জ্যোতির হাতখানা আপনার হাতে তুলিয়া লইল। জ্যোতি হাত ছাড়াইয়া লইল; হেমন্তর মুখের পানে সে তাকাইতেও পারিল না। রাজ্যের লজ্জা কোথা হইতে আসিয়া তাহাকে একান্ত কুণ্ঠিত সঙ্কুচিত করিয়া তুলিল।

হেমন্ত কহিল,—আমাকে তুমি ভুলে গেছলে, জ্যোতি—না ? কিন্তু আমি তোমায় এক মুহূর্তের জন্যও ভুলিনি! সেখানে পলে-পলে তোমারই চিন্তায় আমি দগ্ধ হচ্ছিলুম। এই ছাখো জ্যোতি, তোমাকে একখানা চিঠিও লিখেছিলুম। কিন্তু পাছে তুমি অপ্রতিভ হও, তাই…তাই শুধু এ চিঠি পাঠাতে পারিনি! দিবারাত্র এই চিঠি বুকে নিয়ে আমি বেড়াচ্ছি।

কথাটা বলিয়া হেমন্ত তৃপ্ত হইল। প্রাণের কথাটা বেশ গুছাইয়া সে বলিয়াছে তো! তার পর সে চিঠিখানা খুলিয়া জ্যোতির হাতে দিল। জ্যোতির সমস্ত শরীর রোমাঞ্চিত হইয়া উঠিল। চোখের সম্মুখে চিঠিখানা একেবারে অস্পষ্ট ঠেকিল! চিঠির অক্ষরগুলাও কালি মাখিয়া হাতের উপর যেন চলিয়া বেড়াইতে লাগিল।

হেমন্ত বলিল,—চিঠিখানা পড়ো, লক্ষ্মীটি!

জ্যোতি নিস্পন্দ, চেতনা-হীন!

হেমন্ত বলিল,—বেশ, চিঠিটা আমায় দাও। আমি পড়ি।…শুনবে তো ?

জ্যোতি হাঁ-না কোন জবাব দিল না। ঘাড় নাড়িয়া একটা সম্মতি কি অসম্মতি—তাহা জানাইবারও তাহার সামর্থ্য ছিল না। সমস্ত শরীর তাহার যেন কি-এক যন্ত্রস্পর্শে অসাড় হইয়া গিয়াছে!

হেমন্ত গদ্‌গদ কণ্ঠে চিঠি পড়িতে লাগিল, আর জ্যোতি কাঠ হইয়া বসিয়া রহিল। তাহার কাণের কাছে দুম্‌ দুম্‌ করিয়া মুগুরের ঘা পড়িতেছিল। প্রণয়ের ঐ তীব্র উদ্দাম উচ্ছ্বাসের এক-আধটা হল্কা থাকিয়া থাকিয়া কাণে আসিয়া লাগিতেছিল, অমনি মাথা-শুদ্ধ ঝাঁ ঝাঁ করিতেছিল। কাণ-দুইটা বিষম তপ্ত হইয়া উঠিয়াছিল।

চিঠি শেষ করিয়া এক সুগভীর তৃপ্তির নিশ্বাস ফেলিয়া হেমন্ত বলিল,—আমার এ আশা কি দুরাশা, জ্যোতি ?

জ্যোতি কোন কথা বলিল না; বলিবার শক্তিও ছিল না। সে যেন কিসের বেড়া-পাকে পড়িয়াছে—নিশ্বাস তাহার বন্ধ হইয়া আসিতেছিল। সমস্ত শরীর থাকিয়া থাকিয়া কাঁপিয়া উঠিতেছিল।

হেমন্ত বলিল,—তুমি শুধু একটিবার বলো জ্যোতি, আমায় তুমি চাও! এখনি তা হলে আমি তোমার বাবার কাছ থেকে মার কাছ থেকে তোমায় ভিক্ষা মেগে চেয়ে নেবো। ভিক্ষা করে তোমায় খাওয়াবো, জ্যোতি—আমি পয়সা চাই না। আর কিছু চাই না আমি। এ জগতে, আমি শুধু তোমায় চাই।

জ্যোতি ভাবিল, এ কি, হিমুদা কি পাগল হইয়া গিয়াছে! সেই আর-এক দিনকার—বাগানের সেই কথা তাহার মনে পড়িল। তেমনি যদি আবার—আজ ? জ্যোতির সমস্ত শরীর কি-এক আতঙ্কে শিহরিয়া উঠিল।

তার পর হেমন্ত কহিল,—তুমি একটি কথাও কবে না, জ্যোতি ? হাঁ কি না, একটা কথা বলো। আমি শুধু ঐ একটি কথা শোনবার জন্যে যে এখানে এসেচি!

জ্যোতি হঠাৎ উঠিয়া দাঁড়াইল, বলিল—আমি বাড়ী যাই!

হেমন্ত বলিল,—কিছু বলবে না তুমি, জ্যোতি ? বলো। হেমন্তর স্বর অসহ্য কাতরতায় ভারী হইয়া উঠিল।

জ্যোতি বলিল—কি ?

হেমন্ত বলিল,—আমায় তুমি ভালবাসো কি না,—বলো, বল জ্যোতি।

জ্যোতি আজ বেশ বুঝিয়াছিল, হেমন্ত কি জবাব চায়। সে জবাবের অর্থ সেদিন সন্ধ্যায় অত সে খেয়াল করে নাই, আজ হেমন্তর এই ভাব-ভঙ্গী, এই কম্পিত স্খলিত কণ্ঠস্বর—জ্যোতির ভারী লজ্জা করিতেছিল। হেমন্তর এই অদর্শনে তাহার দুঃখ হইত খুবই! কিন্তু কেন—সে কেন ? এমন ব্যথার ব্যথী, সুখে সুখী যে, তাহাকে কাছে পাইতে কাহার না সাধ হয় ? সে দূরে চলিয়া গেলে কাহার বুক না ভাঙ্গিয়া পড়ে! ইহার বেশী আর কিছু সে ভাবে নাই কোনদিন। কিন্তু আজিকার এই কথাগুলা—! অসহ্য!

জ্যোতির সমস্ত মনটাকে ওলোট-পালোট করিয়া প্রবল ঝড় উঠিয়াছিল। হেমন্তর এ কি-সব কথা! সে দিন সন্ধ্যায় হেমন্তর সেই চলিয়া যাইবার পর হইতেই তাহার মন হেমন্তর জন্য যখনই হু-হু করিয়া উঠিত, কিছু ভালো লাগিত না, তখন নানাদিক দিয়া সব কথা ভাবিতে বসিত। সে তো মনটাকে ঠিক করিয়া লইয়াছিল—দু'দিনের অতিথি হেমন্ত তাহার জীবনের পথে আসিয়া পড়িয়াছিল,—এখন দূরে গিয়াছে! ছেলেবেলা হইতে আত্মীয়-স্বজন, সঙ্গিনী, সকলেই কেহ আসিতেছে, কেহ চলিয়া যাইতেছে—সেজন্য ঘরের কোণে বসিয়া কান্নাকাটি করিলে চলে না তো। এ কথাটা জ্যোতি বেশ বুঝিয়াছিল। যে দূরের, সে দু'দিনের জন্য কাছে আসিয়া আবার দূরে গিয়াছে, ইহার জন্য

কথার জবাব না দিয়ে বললে,—সিধি সড়কী,···ন ইধির ন উধির। পথের সম্বন্ধে যাকে প্রশ্ন করি, সে-ই ঐ এক জবাব দেয়, সিধি সড়কী! অগত্যা এই সিধি সড়কী ধরে এগিয়ে চললুম। প্রায় বারো মাইল এসে পাহাড়ের গা ভেদ করে একটা দুর্গের মত বস্তু নজরে পড়লো! দুর্গ-ই। ১৬৫২ খৃষ্টাব্দে শের-শাহ তৈরী করেন—এর নাম আট্‌খট্‌ থাম্বা। দুর্গে আটঘট্টিট টাওয়ার আর বারোটি ফটক আছে। সীমান্ত-প্রদেশের ঘক্কর জাতের লুঠ-তরাজের হাত থেকে রাজ্য-রক্ষার জন্ম এ দুর্গ তৈরী হয়। দুর্গটি নষ্ট হয়ে যাচ্ছিল; পরে রাজা মানসিংহ একে আবার দুর্জ্জয় শক্তিতে গড়ে সুসংস্কৃত করে তোলেন।

বেলা ক্রমে পড়ে আসছিল। আঁকা-বাঁকা পাহাড়ের পথে কখনো উঁচুতে উঠি, আবার কখনো ঐ পথ বয়ে নেমে পড়ি। থাকে-থাকে পাহাড় কত দূর জায়গা ধরে দাঁড়িয়ে আছে। সে দৃশ্যে চমৎকারিত্ব যেমন, ভয়ের ছমছমানি তেমনি। এই পাহাড়ের গায়ে এক-তলার পথে আমরা চলেছি, দোতলায় রেলোয়ে লাইন—আবার একটু পরে রেলোয়ে-লাইন এক-তলায়, আমরা দোতলায়! বিস্তর টনেলের মাথা বয়ে টনেল পার হলুম।—ছোট ব্র্যাকেটের মত পাহাড়ের গা বয়ে রেল-লাইন—খেলা ঘরের গাড়ীর মত ট্রেণ চলছে! উঁচু পাহাড়ের বুকে নির্জ্জনতার মাঝে দু'একখানি বাংলা দেখতে ছবির মত। ঝিলাম থেকে ৩১ মাইল পরে সোহাওয়া, এখান থেকে উত্তর-সীমান্তের বিখ্যাত শল্ট রেঞ্জ দেখা যায়। ভয়ঙ্কর রুদ্র সে দৃশ্য!

এখানে এক কাণ্ড ঘটলো।

পাহাড়ের আড়ালে সরে পড়বার আগে সূর্য্য তখন লুকোচুরি সুরু করেচে। ড্রাইভারকে সরিয়ে ভ-ভায়া মোটর চালিয়ে চলেছিলেন। ডিহিরি থেকে তিনিই মোটর চালিয়েছেন; দু-চারবার মাত্র চুপচাপ বসে ছিলেন। লালা মুশা থেকে তিনিই এ পথে চালক। খুব জোরে যাওয়া হচ্ছিল, কারণ, রাত্রি আটটা ন'টা নাগাদ রাওয়ালপিণ্ডি পৌঁছানো চাই। হঠাৎ এই পার্ব্বত্য পথে আমাদের গতি অবরোধ করে দাঁড়ালো দুই ভীম-দর্শন পেশোয়ারী। শুধু আকারে তারা ভীম দর্শন ছিল না, তাদের দুজনের হাতের লাঠি লম্বে প্রায় সাত-আট হাত। ব্যাপার দেখে আমরা একটু সন্ত্রস্ত হলুম। ভ—গাড়ী থামিয়ে ফেললেন। প্রশ্ন করলুম—কেয়া মাংতা? বিশুদ্ধ পেশোয়ারীতে তারা উত্তর যা জানিয়ে দিলে, তার অর্থ—তারা দু'জনে বিশ মাইল দূরে যেতে চায়—আমাদের গাড়ীতে আমরা তাদের উঠিয়ে নেবো, তারা এই চায়। গাড়ী তখন প্রায় থামো-থামো দেখে তারা পথ থেকে একপাশে দাঁড়িয়েছে। ভ—অমনি তাদের পাশ কাটিয়ে চকিতে গাড়ী ছুটিয়ে দিলে। খানিক গিয়ে ভয় হলো, যদি পিছনের গাড়ীতে লাঠি চালায়! পিছন-পানে তাকিয়ে দেখি, ৯৩৩৭ নম্বর গাড়ীর ড্রাইভারকে ইঙ্গিত করে তারা সে-গাড়ী থামিয়েছে। আমরা হর্ণ দিয়ে তখনি সঙ্কেত করলুম, চালাও! ড্রাইভার সে গাড়ী সজোরে চালিয়ে দিতে পেশোয়ারী দুজন গাড়ীর পিছনে লাঠি তুলে একটু আক্রমণোদ্যত ভাবে তাড়া করলো; কিন্তু মোটরের সঙ্গে ছুটে পারবে কেন! দুখানি গাড়ী তখন তীরবেগে ছুটিয়ে দেওয়া হয়েচে। বহুদূর এসে গাড়ী থামিয়ে ড্রাইভারকে প্রশ্ন করলুম—ওরা কি বলছিল? সে জবাব দিলে,—ওরা বলছিল, দশঠো রুপেয়া দেও, সাব্‌, লোক বোলা হ্যায়। সর্ব্বনাশ! রুপেয়া! পেশোয়ারী দুটো ভারী ওস্তাদ তো!

রৌদ্র ক্রমে চট্‌ করে মিলিয়ে গেল এবং সন্ধ্যার নিবিড় ছায়া সেই দুর্গম পথকে আরো ভীষণ-মূর্ত্তিতে ভরিয়ে তুললো! লাইট জ্বালিয়ে এসে পাহাড় ছাড়িয়ে সমতল-ভূমি পেলুম। পথের দুধারে লোকের বসতি, পথে লোকজন অনেক; কিন্তু পেশোয়ারী মুসলমানই সব। ডান্‌দিকে রেলোয়ে লাইন দেখলুম—এবং ক্রমে রেলোয়ে ষ্টেশন নজরে পড়লো।

প্রশ্ন করে জানলুম, এ জায়গার নাম গুজর খাঁ। এখানে ভালো ডাকবাংলা আছে, খাবার-দাবার ভালো না মিললেও ফল, ছাগ-মাংস আর দুধ মেলে প্রচুর। এখান থেকে রাওয়ালপিণ্ডি, শুনলুম, প্রায় ৩০ মাইল।

তখন সমস্যা হলো—কি করা যায়? সামনে অন্ধকার রাত্রি, কে জানে, আবার অমনি দুর্গম পার্ব্বত্য পথ যদি মেলে! এধারে ডাকাতির ভয় আছে, শুনেছিলুম। এগুবো, না, এইখানে আস্তানা পাতবো? গুজর খাঁর দু'চার জন লোক বললে, পথ খুব ভালো। তখন স্থির হলো, এই নির্জ্জন স্থানে ডাকবাংলায় না থেকে রাওয়াল-পিণ্ডিতেই যাওয়া যাক।—এগুলুম। প্রায় চার-পাঁচ মাইল এসে পিছনে চেয়ে দেখি, ৯৩৩৭ নং গাড়ীর চিহ্ন নেই! পথের দু'ধারে ধু-ধু মাঠ! বন্দুক-রিভলভার সঙ্গে ছিল, সেগুলো উদ্যত রেখে পিছনের গাড়ীর জন্ম প্রতীক্ষা করতে লাগলুম। প্রায় বিশ-পঁচিশ মিনিট কেটে গেল।—তবু সে গাড়ীর দেখা নেই! ভাবনা হলো। অগত্যা ফিরে গুজর খাঁ রেলষ্টেশনের কাছাকাছি এসে দেখি, ৯৩৩৭ নং গাড়ীর টায়ার ফেটেচে! অন্য টায়ার পরানো হলো। সকলে স্থির করলুম, রাত্রে নির্জ্জন পথে আবার যদি এমনি দুর্য্যোগ ঘটে! অজানা ভূঁই। এগিয়ে কাজ নেই। তার চেয়ে গুজর খাঁর ডাক-বাংলাতেই রাত্রিটা কাটিয়ে দেওয়া যাক্‌!

তাই হলো। ডাকবাংলায় এলুম। রাত তখন আটটা। লোকজন স্নানের জল তুলে দিলে। স্নান সেরে

আমরা কিছু আহার না করেই বন্দুক খাড়া রেখে সজাগ হয়ে রাত্রি কাটালুম।

পরদিন ভোর হলে গুজর খাঁ ত্যাগ করলুম। পথ ভালো; তবে খানিক এসে ধনুকের মত নুয়ে পড়েচে। একদিক্‌কার উঁচু সীমানায় গাড়ী এলে দেখি, দূরে এক নগরের চিহ্ন পরিস্ফুট হয়ে উঠেচে—পেট্রোলের ট্যাঙ্ক, জলের প্রকাণ্ড ট্যাঙ্ক, অসংখ্য চিমনি, বাড়ী, ঘর···ছবির মত যেন আকাশের গায়ে আঁকা! বুঝলুম, ঐ রাওয়াল-পিণ্ডি! পথের মাইল-ষ্টোন্ থেকে বুঝলুম, সহর এখনো ২০।২৫ মাইল দূরে! আনন্দে উচ্ছ্বসিত হয়ে উঠলুম—পথের প্রায় প্রান্ত-সীমায় এসে পৌঁছে গেছি!···

১৩ই সেপ্টেম্বর বেলা ঠিক সাতটায় রাওয়ালপিণ্ডিতে প্রবেশ করলুম। রাওয়ালপিণ্ডি মস্ত ক্যাণ্টনমেণ্ট। পথ ঘাট দিব্যি তক্‌তক্ ঝক্‌ঝক্ করচে—পথের দুধারে কেয়ারি-করা ফুলের গাছ। নানা রঙের শীজন্ ফ্লাওয়ারে গাছগুলি আলো হয়ে রয়েছে। বড় বড় দোকান। এক ধারে মাঠে কিং কার্নিভালের মস্ত তাঁবু পড়েচে। নানা রঙের নিশান টাঙানো। আমরা সোজা এলুম একেবারে রেলোয়ে-ষ্টেশনে। আগে থেকে এখানকার এন্ ডি, রাধাকিষণ কোম্পানির কাছে পরিচয়-পত্র পাঠানো হয়েছিল। এঁরা হলেন নর্থ ওয়েষ্টার্ণ রেলোয়ের outer agents—কাশ্মীরের মাল-পত্র এঁরাই বহন করবার অধিকারী; পোষ্টাল পার্শ্বেল ছাড়া যত কিছু রেলোয়ে পার্শ্বেল এঁরাই বহন করেন! রেলোয়ে-ষ্টেশনে এসে এঁদের অফিসে গিয়ে পরিচয় দেবামাত্র হেড্ অফিস থেকে এক কর্ম্মচারী এলেন। তিনি সাদরে আমাদের অভ্যর্থনা করে নিয়ে গেলেন। ছেলেরা পূর্ব্বদিন এসে পৌঁচেছে, শুনলুম।

অচিরে তাঁদের guest-houseএ গিয়ে উঠলুম। পোষ্ট অফিসের কাছে বড় রাস্তার উপর মস্ত দোতলা বাড়ী, চমৎকার সজ্জিত। আমাদের যে তাঁরা গোটা বাড়ীটা ছেড়ে দিলেন, তা নয়, ভৃত্য-পরিজন দিলেন, আর খাওয়া-দাওয়ার বন্দোবস্ত যা করে দিলেন, একেবারে রাজার যোগ্য।

# গার্হস্থ্য উপন্যাসের আদর্শ

[ নক্সা ]

একখানি গার্হস্থ্য উপন্যাস লিখিয়াছি! সাহিত্য-সেবা হোক না হোক, দু পয়সা যাহাতে হাতে আসে, প্রধান লক্ষ্য অবশ্য সেইদিকে। ভয় হয়, sex-তত্ত্বের যে মরশুম চলিয়াছে, তাহাতে গার্হস্থ্য উপন্যাস কাটিবে কি? অথচ sex-এর তথ্য লইয়া উপন্যাস আর গল্প—তাও একঘেয়ে হইয়া পড়িয়াছে। তাও লিখিতে পারি। সে উপন্যাসের জন্য বাঁধা Formula আছে। অবশ্য recipeতে একটু একটু বৈচিত্র্য চাই। সে বৈচিত্র্যের সংবাদ রাখি। সেই তো—

১। (ক) পাশের বাড়ীর জানলা;

(খ) সে-জানলায় নেটের পর্দ্দা;

(গ) পর্দ্দার আড়ালে হারমোনিয়ম বাজে, গানের সুর জাগে; আর জাগে চুড়ির রিনি-ঝিনি, অধরের হাসি;

(ঘ) আরো জাগে পর্দ্দার ফাঁকে দুটি কালো আঁখি-তারা;

(ঙ) এদিককার ঘরে চেয়ার ও টেবিল, চেয়ারে বসিয়া তরুণ; টেবিলে বি-এর টেক্সট্ বই—শেলি, কীটস্ প্রভৃতি;

(চ) ও-বাড়ীর গানের সুরে তরুণের মন উদাস! খাতা টানিয়া সে কবিতা লেখে, লিখিয়া জানালায় আসিয়া দাঁড়ায়;

(ছ) শ্রাবণের আকাশ মেঘে ভরে—এদিকে দীর্ঘ নিশ্বাস ঝড়ের মত মাতন তোলে।

২। (ক) স্বামী-স্ত্রী এবং এক তরুণ বন্ধু...

(খ) স্বামী গেল পশ্চিম; নয়তো অফিসের কাজে সে ব্যস্ত। তরুণ বন্ধু গান গায়, কবিতা লেখে। বন্ধু-পত্নী একাকিনী; সে গানে তার প্রাণ নিশ্বাসে ফুলিতে থাকে;

(গ) তরুণ আসিয়া ডাকে,—বন্ধু! বান্ধবীর চোখে জল! বন্ধু বলে, ওঃ! তার কথা বাধিয়া যায়; দীর্ঘশ্বাসে বুক কাঁপিয়া ওঠে...

৩। (ক) বেপরোয়া তরুণ। লেখাপড়া ভালো লাগে না, ডোমপাড়ায় ঘুরিয়া বেড়ায়—মাথায় দীর্ঘ চুল, গায়ে বোতাম-ছেঁড়া পাঞ্জাবি; পায়ে স্যাণ্ডাল, উস্কখুস্ক মূর্ত্তি;

(খ) ডোমেদের মেয়ে টুকনি ছড়ারবাঁশের তৈয়ারী বেতের চুবড়ী লইয়া কাঁদে—খরিদ্দার নাই;

(গ) তরুণের প্রাণ দরদে গলে, পকেটে ষষা দুয়ানিটি শুধু সম্বল—টুকনির হাতে দিয়া বলে,—এই নে কাঁদিস নে...তোর কি এ বয়সে কাঁদিবার কথা! দুয়ানিটি ছাড়া আর আমার আছে এই জীবন, যৌবন;

টুকনি ছলছল চোখে চায়...তার পা টলে! বুঝি বা পড়িয়া যাইবে! তরুণ তাকে ধরিয়া বুকে লয়...

এ মশলা লইয়া উপন্যাসের পাক্ যে-রেটে চলিয়াছে, তাহাতে পাঠক-পাঠিকার অজীর্ণ, অগ্নিমান্দ্য হইতে দেরী নাই। চোঁয়া ঢেঁকুরের গন্ধ ইতিমধ্যে উঠিতেছে! মুখ-বদল চাই।... অতিরিক্ত পোলাও-কালিয়ার পর লোকে খোঁজে লিমন স্কোয়াশ, নয়তো জোয়ানের আরক, নয় সোডা, নয় আগ্নেয়ভস্ম! পোলাও-কালিয়া খাইতে সুস্বাদু, জানি। কিন্তু বেশী খাইলে বিপদ—কাজেই মানুষ তখন আগ্নেয়ভস্ম বা সোডা খোঁজে। তাই সময় থাকিতে আমি গার্হস্থ্য উপন্যাস ফাঁদিয়া বসিতেছি। ঠিক সময়টিতে জোগান দিতে পারিব—পারিলে দু'পয়সার সংস্থান কোন্ না হইবে!

প্রথমেই যা কিছু চিন্তা উপন্যাসের নাম লইয়া। "সংসার," "জীবন," "বাঙালী," গৃহস্থ"—এমনি একটা নাম কেমন হয়? তবে নাম-করণের ভার প্রকাশকের হাতে দেওয়া ভালো। যেহেতু উপন্যাসের এমন নাম তিনি চান, যাহাতে সে উপন্যাস নামের জোরে শুভবিবাহে নববধূর হাতে উপহার দেওয়ার উদ্দেশ্যে লোকে কেনে! তাঁরা বলেন, (শুনিয়াছি। প্রত্যক্ষ-প্রমাণ অভিজ্ঞতার অভাবে দিতে পারি না) উপন্যাস যা-কিছু বিক্রয় হয়, তা ঐ পঞ্জিকার শুভবিবাহের লগ্নগুলিতে। অতএব নাম লইয়া মাথা ঘামাইয়া মরি কেন? প্রকাশক যা-খুশী নাম দিতে পারেন,—গায়ে হলুদ, দুধে আলতা, ফুলশয্যা, যৌতুক, আশীর্ব্বাদ...অর্থাৎ যা তাঁর খেয়াল!

এবার আর্টের কথা বলি!...বলার উদ্দেশ্য, আপনারা কাগজ বাহির করিতেছেন, পাঁচটা বইয়ের দোকানে সে কাগজ বিক্রয় হয়। পাঁচজন প্রকাশক কোন্ না মাঝে মাঝে আপনাদের কাগজ খুলিয়া টোপ হাতে লেখক-মৎস্যের সন্ধান করেন! যদি আমার এই "উপন্যাসের আদর্শ" দৈবাৎ নজরে পড়ে, তাহা হইলে আমার একটা হিল্লা হইতে পারে!

## প্রথম পরিচ্ছেদ

বাঙালীর সংসার। বড় লোকের নয়, সাধারণ গৃহস্থের। যেহেতু বড় লোকের কথা লইয়া বই লিখিয়া বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ প্রভৃতি বাতিল হইতেছেন। এ Democratic যুগ।

নায়ক পুঁটিরাম [ বাহারে নাম আমিও দিতে পারি। যথা—ললনলাল, পেলবকুমার, বেতসনাথ, লিলিমোহন, শিহরণচন্দ্র ইত্যাদি। কিন্তু sex-তত্ত্ব-মূলক উপন্যাসে এ-সব নামের আদ্যশ্রাদ্ধ হইয়া গিয়াছে; কাজেই আমি আটপৌরে নাম দিতেছি ]—বয়স পঁচিশ বৎসর। গৃহে বিধবা মা, ছোট ভাই, দুটি বোন (বিবাহ হয় নাই)। পুঁটিরাম চাকরী পাইয়াছে—কর্পোরেশনে। (চাকরী পাওয়ার মস্ত ইতিহাস আছে। প্রকাশক যদি চাহেন, সে ইতিহাস শেষের দিকে একটা নূতন পরিচ্ছেদে লিখিয়া দিতে রাজী আছি) মাহিনা একশো টাকা। (নায়ক হইয়াছে বলিয়া পুঁটিরামের মাহিনা আরো কমিবে, এমন বিধি নাই।)

বাড়ী খড়দায় কিংবা সোদপুরে। নিত্য ডেলী প্যাসেঞ্জারি করিয়া চাকরি রাখে। প্রথম মাসে মাহিনা পাইলে পুঁটিরাম সংসারে ব্যয় করিল চল্লিশ টাকা; ষাট টাকা রাখিল সেভিংস ব্যাঙ্কে।

## দ্বিতীয় পরিচ্ছেদ

এক বৎসর পরে ব্যাঙ্কে জমিল ৬০ × ১২ = ৭২০ টাকা। মা বলিলেন, "এবার বিয়ে কর্ মানিক।"

মানিক বিবাহ করিল। যৌতুকাদির ব্যাপারে যে টাকা ঘরে আসিল, তাহা হইতে বৌয়ের জন্য একখানি সোনার চিরুণী গড়ানো এবং লোক-জন খাওয়ানো-বাবদ খরচ-পত্র করিয়া বাঁচিল, ৩১৭৷৶১৫।

৷৶১৫ পোষ্টেজ ষ্ট্যাম্প কিনিয়া বাকী ৩১৭ টাকা পুঁটিরাম সেভিংস-ব্যাঙ্কে জমা দিল।

## তৃতীয় পরিচ্ছেদ

মাহিনার টাকা-বাবদ প্রতিমাসে সেভিংস্ ব্যাঙ্কে ৬০ টাকা আর যায় না—কোনো মাসে যায় ৩০; কোনো মাসে যায় ৪০। তত্ত্ব-তাবাসের ব্যয় আছে, তার উপর শনিবারে শ্বশুরবাড়ী যাইবার সময় এসেন্স বা বাংলা কবিতার বই প্রভৃতি পুঁটিরামকে এখন কিনিতে হয়। যাই হোক, পূজার তত্ত্বে জুতার দাম-বাবদ পুঁটিরাম শ্বশুরবাড়ী হইতে বারোটি টাকা নগদ হাতে পাইল। তার জুতার প্রয়োজন ছিল না, কাজেই ও টাকা সেভিংস্ ব্যাঙ্কে গিয়া জমিল।

## চতুর্থ পরিচ্ছেদ

এক বৎসর পরে বৌ প্রমীলাবালা শ্বশুরবাড়ী আসিয়াছে। ছোট ননদ-দেওররা আবদার তোলে। কাজেই সে পুঁটিরামকে ধরে—এবং পুঁটিরামকে জলছবি, লজেঞ্জেস্ প্রভৃতির খরচ-বাবদ মাসে তিন টাকা খরচ করিতে হয়।

## পঞ্চম পরিচ্ছেদ

আরো এক বৎসর পরে। প্রমীলা কন্যা প্রসব করিল। প্রসবের পূর্ব্বে সাধভক্ষণ, পরে আটকড়ায়ে ষষ্ঠীপূজা-বাবদ অনেক ব্যয় হইল। সে মাসে সেভিংস ব্যাঙ্কে টাকা গেল না; বরং সেখানকার সঞ্চয় হইতে ৭৫ টাকা বাহির হইয়া আসিল।

## ষষ্ঠ পরিচ্ছেদ

সংসারে খরচ বাড়িয়াছে। বাড়ীর গরু দুধ বন্ধ করিয়াছে; খোকার জন্য হরলিক্স্ কিনিতে হয়। তার পর প্রমীলার শরীর ভালো নয়, ডাক্তারের পরামর্শে ঔষধ-পথ্য চাই। সেভিংস ব্যাঙ্কে টাকা গেল না। মাসের শেষে পুঁটিরামের খরচের খাতায় হিসাব দেখা গেল,—

| | |
|---|---|
| হরলিক্স্-বাবদ ব্যয়— | ১১৷০ |
| দুই শিশি মিকশ্চার— | ১৷০ |
| অয়েল ক্লথ— | ২৷৴০ |
| চুষি— | ।৴০ |
| ফিডিং বোতল— | ১৶০ |
| প্রমীলার জন্য টনিক্— | ৫৷৶০ |
| তিন দফা ডাক্তারের ফী— | ১২৲ |
| | ৩৩৸৶০ |

## সপ্তম পরিচ্ছেদ

আরো দু বৎসর পরে। দুটি বোন মাথা চাড়া দিয়া বড় হইয়া উঠিয়াছে। তাদের বিবাহ দিতে হইবে। পুঁটিরামের আর একটি মেয়ে হইয়াছে। প্রমীলার শরীর ভাঙ্গিয়া পড়িয়াছে। পুঁটিরামের মেজাজ খারাপ; সেভিংস্-ব্যাঙ্কের খাতা খুলিয়া পুঁটিরাম দেখে, সেখানে সুদে-আসলে পড়িয়া আছে ৩৭৶০।

## অষ্টম পরিচ্ছেদ

দেশে নানা অস্বাচ্ছন্দ্য। পুঁটিরাম কলিকাতায় একখানা তক্তাপোষ ভাড়া লইয়াছে। ব্যয় বাড়িয়াছে। মাহিনা এখন পায় ১২০ টাকা। উপরি আদায়ের জন্য সে বেশ হাত পাতিতে শিখিয়াছে।

প্রমীলার আর-একটি মেয়ে হইয়াছে। হরলিক্‌স্ ছাড়া আর কোনো খাদ্য তার পেটে সয় না। পুঁটিরাম নিজের কাপড়ে নিজে সাবান দেয়। এখন দাড়ি রাখিতেছে—অর্থাৎ ধোপা-নাপিত বন্ধ করিয়াছে। বাজে খরচ!

## নবম পরিচ্ছেদ

আরো দু' বৎসর পরে প্রমীলা আর একটি কন্যা প্রসব করিয়াছে। ডাক্তার বলিয়াছে, প্রমীলাকে মাঝে মাঝে যদি পশ্চিমে না পাঠানো হয় তো পরে জটিল ব্যাধির সৃষ্টি হইতে পারে। ভোরে উঠিয়া পুঁটিরাম তাই কাবলী-বস্তিতে ঘুরিতেছিল।

## দশম পরিচ্ছেদ

পুঁটিরাম মেশ ছাড়িয়াছে। সদা-সর্ব্বদা পাঁচ-ছ'টা কাবলী তার মেশের দ্বার চাপিয়া বসিয়া থাকে। পুঁটিরামকে দেখিলে যে-ভাবে চোখ রাঙাইয়া কথা কয়··· পুঁটিরামের মনে জাগিয়া ওঠে, কবে সেই ছেলেবেলায় পড়া আফগান যুদ্ধের ইতিহাস।

## একাদশ পরিচ্ছেদ

সন্ধ্যার পূর্ব্বক্ষণ।···পুঁটিরাম গঙ্গার ধারে জেটিতে বসিয়াছিল। সূর্য্য অস্ত যাইতেছে। আকাশ লালে লাল। পুঁটিরাম ভাবিতেছিল, প্রথম সংসারে ঢুকিয়া সারা আকাশ সে এমনি লালে লাল দেখিয়াছিল··

তার পর চাহিয়া দেখে, দূরে একরাশ কালো চিমনি বিশ্রামের পূর্ব্বে বুকের যত ধোঁয়া ছাড়িয়া দিয়াছে। ওদিক্‌কার আকাশ মিশ্‌ কালো। ধূমাচ্ছন্ন আকাশের আড়ালে দুনিয়ার রঙ ঢাকিয়া গিয়াছে; কিছু দেখা যায় না।

পুঁটিরাম ভাবিল, তার সামনে সমস্ত ভবিষ্যৎ অমনি আঁধারে ঢাকা। কিছু দেখা যায় না, ওদিকে কি আছে।

জলের পানে চাহিয়া ভাবিল, আর ডাঙ্গায় থাকিয়া কি হইবে? জলের তলে বিরাম-শয়ন পাতি। সন্ধ্যা আসন্ন। সে উঠিয়া দাঁড়াইল। বুক-পকেটে একখানা কাগজ ঠেলিয়া উঠিল। বাহির করিয়া দেখে, প্রমীলার চিঠি। খরচের ফর্দ্দ পাঠাইয়াছে—

ছেলের স্কুলের মাহিনা—তিন মাসের
বড় খুকীর ফ্রক্ একটি
মেজ খুকীর জন্য অয়েল-ক্লথ
ছোট খুকীর জন্য চার শিশি হরলিক্‌স্ মিল্ক
দুই দেওরের একজামিনের ফী
দুই ননদের দুই জোড়া করিয়া শাড়ী
(সব ছিঁড়িয়া গেছে)
মায়ের জন্য একটি তামার কোশা
(যে-কোশা ছিল, ফুটা হইয়া গিয়াছে)

জল-তলে বিরাম-শয়নের কল্পনা উড়িয়া গেল। পুঁটিরাম খিদিরপুরের দিকে চলিল। ওদিককার কাবলীদের সঙ্গে পরিচয় নাই। অফিসের বন্ধু বিধু বলিয়াছে, তার জানা লোক আছে—মোমিন খাঁ। লোকটি ভালো। গোঁয়ার নয়—মেজাজ দেখিলে কে বলিবে, কাবুল-পেশোয়ার হইতে আসিয়াছে। লাঠি ঘাড়ে তাগাদা করিতে আসে না। তবে মাহিনা পাওয়ার দিন অফিসে আসিয়া হাজির হয়। ঠিক দিনটিতে টাকা না মিলিলে সে কাছারিতে যায়—নালিশ ঠুকিতে। পুঁটিরাম ভাবিল, মোমিন্ খাঁ তার saviour. উপস্থিত বাঁচিতে হইবে তো! জলের তলে বিরাম-শয়ন যদি পাতিতে হয় তো আর একদিন সে চিন্তা করিবে! গঙ্গায় অনেক জল। গঙ্গা দুদিনে শুকাইবে না!

# উদ্ধার

[ গল্প ]

শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়

একালের তরুণী স্ত্রীকে কি যত্নে স্বামীর প্রেম সজীব সজাগ-সবুজ রাখতে হয়, ওগো কলম-বিলাসী লিখিয়ের দল, তোমরা তার কি বা জানো, আর তার কি তত্ত্বই বা তোমাদের লেখায় পাই!

দিকে দিকে কত প্রলোভন—পুরুষ আজো এত কাব্য-চর্চ্চাসত্ত্বেও কৈ পারলো না তো, নারীকে কেন্দ্র করে তার চিত্ত-শতদল জাগ্রত রাখতে! অথচ এই নারী...

শয়নে-স্বপনে তার চিন্তার কি বিরাম আছে! সংসার তার—সব তার—অথচ সংসারে নারী একা।

ভূমিকা রেখে নিজের কথাই বলি।

চার বৎসর আমাদের বিবাহ হয়েচে।... হায় রে, চারটি মাত্র বসন্ত আমার মনের দ্বারে তার হাসি-গান-গন্ধের ডালি বয়ে এনেচে। পাঁচবারের বারে আমাকে সে ভুলে গেল। কোথায় রইলো তার ফুলের বর্ণ গন্ধ।—কোথায় বা বসন্ত-পূর্ণিমায় চাঁদের সে হাসি। কোথায় গেল সে পাপিয়া। বৈশাখের তীব্র দাহে আজ আমার আকাশ-বাতাস জ্বলে যাচ্ছে।

বাতাস চাই গো, বাতাস! আমার নিশ্বাস যেন বন্ধ হয়ে আসচে। আলো, আলো! কোথায় সে আলো গো ...আমার চোখের দীপ্তি, মনের দীপ্তি—সব বুঝি অন্ধকারে মিশে যায়!

স্বামী! আমার 'পরে ছাড়া আর সবার 'পরেই তাঁর দৃষ্টি আছে!

সকাল হয়, আজ-কাল আমার যে কি হয়েচে—ঘুম ভাঙ্গে বেলায়। চোখ চেয়ে দেখি, আমার নিশি বহুক্ষণ পুইয়ে গেছে! বিছানায় আমি একা পড়ে আছি। স্বামী বিছানায় নাই! ঘরে নাই,—অন্দরে নাই—একবারে বাহির-বাড়ীতে গেছেন...তাঁর বসবার ঘরে। এর মধ্যে পাড়ার পাঁচজন এসেচে! সেখানে গল্প চলেছে, কাব্য চলেছে, পলিটিক্স চলেছে—সব চলেছে—অচল শুধু আমি! হায় নারী।

নীচে নেমে এলুম। চায়ের কেটলি পড়ে আছে। পঞ্চু বললে,—বাবুর চা খাওয়া হয়ে গেছে।

পঞ্চুকে ধমক দিলুম—আমাকে ডাকতে পারো নি! নিজেরা গিন্নীপণা সুরু করেচো!

সভয়ে পঞ্চু বললে,—দু'চারজন বাহিরের বাবু ছিলেন—বাবু আমায় বললেন, চা আন্...

তাই ভাবি, একবার কোনো সময়ে উনি বাড়ীর মধ্যে এলে কথাটা বলবো। কিন্তু মনের কি যে হয়েচে—কিছু আর মনে থাকে না! নিত্য এখন এমন হয়—নিত্য এই ভুল। পঞ্চুকে নিত্য এমনি বকি!

ওঁর বন্ধুদের উপর রাগ ধরে! সে উপায় যদি থাকতো, ঐ বাহিরের ঘরে গিয়ে সম্রাজ্ঞীর ভঙ্গীতে তাদের বলতুম,—এ উত্তম। তোমাদের কি বাড়ী নাই? ঘর নাই? সে বাড়ী-ঘরে দরদ করবে, সেজন্য স্ত্রী নাই...?

কিন্তু বাঙলার নারী চির-বন্দিনী...লোকাচারের লৌহ-কপাট অন্দরের কটা প্রাচীরের পিছনে তাকে বন্দী করে রেখেচে! বাহিরের লোকের পানে চোখ তুলে তার চাইতে মানা। তাদের সঙ্গে কথা কইতে মানা। নিষেধ—নিষেধের শিকল টেনে বাঙলার নারী চলে ফেরে—আজো! হাঁ, আজো, অন্ততঃ আমাদের এ-পাড়ায় তাই দেখচি!

স্বামী আসেন অন্দরে—স্নান সেরে। এসেই হাঁকেন,—ভাত দাও গো, ভাত। সবুর সইবে না! দত্তদের বাগানে মাছ ধরার আয়োজন! এখনি যেতে হবে। বাইরে ননী বসে আছে।

অভিমানের পাথর বুকে ধরে আমি এক কোণে চুপ করে বসে থাকি। আমার মুখে কথা ফোটে না। দূরে সরে থাকি! আমার পানে ফিরে তাকাবার ওঁর সময় হয় না! অথচ কোথাকার ননী এসে বসে আছে—তাই এমন তাড়া। তোমরা বলবে, আমি কেন কথা কই না?

কি করে কইবো গো! কথা মনে হলে চোখ আমার জলে ভরে আসে—কে যেন কণ্ঠ চেপে ধরে!

তাছাড়া যেচে মান, সোহাগ, আদর···তার জান্ কতটুকু!

সারাদিন স্বামীর আর দেখা নাই! চাকরির চেষ্টায় না কি ঘুরচেন! দরকার আছে, মানি। কিন্তু ছুটীর দিনটাতেও মানুষ···

আসল কথা, সে-টান ওঁর নেই! ছুটীর দিনে সভা-সমিতি, বন্ধু-বান্ধব, মাছ ধরা, তাস-পাশা, দাবা-লুডো··· বাহিরের ঘরে যেন মেলা বসে! সকলের দাবী মেটে! শুধু অভাগী স্ত্রী—তার কথা পুরুষ-স্বামীর মনে থাকে না।

রাত্রে উনি শুতে আসেন···তখন এগারোটা, বারোটা। সারাদিন বুকে এই নিঃসঙ্গতার বেদনা·· রাত নটা বাজতে ঘুমে চোখ ভরে আসে। সে কি আমার অপরাধ?

দিনে পাড়ার পাঁচজন মেয়েছেলে আসে। তাদের মুখে রাজ্যের কত খপরই পাই। কিন্তু আমার বেদনা···? আমার মত হতভাগিনী তোমাদের মধ্যে কেউ যদি থাকো তো শুধু সে-ই বুঝবে! যৌবনে যোগিনী···আমি যেন তাই!

সেদিন···বেলা তখন একটা···জানলার ধারে শুয়ে ছিলুম। রৌদ্র আসছিল—সেই রৌদ্রে ভিজা চুল মেলে ···হাতে ছিল একখানা উপন্যাস। নায়িকার বেদনায় মন তখন ভরে উঠেচে, উনি এলেন ঘরে। ব্যস্ত ভাব! এসেই ডাকলেন—শুনচো···ওগো···

ধড়মড়িয়ে উঠে বসলুম। বললুম,—এসো গো। এ-বইখানা পড়ো। সত্যি· কি লেখাই লিখেচে! আমার চোখ জলে ভরে উঠেচে!

উনি হাসলেন, হেসে বললেন,—শোনো···শোনো··· বই রাখো।

উঠে দাঁড়ালুম। বললুম,—কিছু শোনবার প্রয়োজন নেই! তুমি শুধু চুপ করে বসে থাকো। কত দিন এমন করে আসোনি বলো তো···

উনি বললেন—হাবুল এসেচে তার স্ত্রীকে নিয়ে··· গাড়ীতে বসে আছে। তোমার গৃহে অতিথি! তুমি নিজে গিয়ে তাঁকে অভ্যর্থনা করে উপরে আনো।

হায় রে, আমার জন্য স্বামী অন্দরে আসেন নি! তাঁর বন্ধু-পত্নীকে আপ্যায়িত করবো—তারি অনুরোধ নিয়ে এসেচেন! আমার কথা আজ মনেও নেই। অথচ আমার বয়স এখনো উনিশ পার হয়নি! এই বয়সে ··

আসা-যাওয়ার চকিত-চমক—তাতেও আজ এমন স্বার্থ! অথচ একদিন ছিল···

নিশ্বাসের বোঝায় বুক আমার ভরে ভারী হয়ে আছে, সারাক্ষণ! এই বোঝার ভারেই এ নিশ্বাস একদিন একেবারে বন্ধ হবে···জানি, জানি। তার আভাস আমি পাই! তাই হোক্! তাই করো ভগবান্···ছোট এই নিশ্বাসটুকু তুমিই গ্রহণ করো।

এমন সুন্দর পৃথিবী···ছ'ঋতুর এই বিচিত্র লীলা! ঐ আকাশ, বাতাস—ফুল-ফল, নদী, নির্ঝর! নির্ঝর চক্ষে দেখি না, কাব্যে পড়ি—তবু···তবু···এ-সব ছেড়ে এই বয়সে চলে যাবো?

সে চিন্তাতে শিউরে উঠি! এত বেদনার মধ্যেও নারীর মত নির্লজ্জা দুনিয়ায় আর আছে কেউ?

বসে বসে অতীত দিনগুলোর কথা ভাবি! যখন বাপের বাড়ীতে থাকতুম, অতর্কিতে ওঁর সেই সেখানে যাওয়া···নিত্য সেই চিঠি লেখা···আদর-সোহাগের কি মালাই গাঁথতেন! আর আজ?

সে মালার ফুল ঝরে গেছে—ডোরটুকু অশ্রুর কালিতে কালো ঝুল!

কিন্তু না, না—এমন করে থাকা চলে না···আমি থাকবো না! মন গর্জ্জন তোলে···তোর কি নাই? এমন রূপ···মুখে এমন হাসি! তার উপর এ-কালের মুক্তির বাণী-ভরা দিক্-ভোলা দখিণ হাওয়া!

আশ-পাশ থেকে দৃষ্টির তীর গায়ে লাগে—আমি তা বুঝি! জানলায়, ছাদে, বারান্দায় দাঁড়িয়ে খোলা আকাশের পানে একটু চাইবো, সে উপায় নেই! অমনি চারিদিক থেকে দৃষ্টি-শর! তীক্ষ্ণ তীর! এ তীর যারা নিক্ষেপ করচে···তাদের পানে চাইতে লজ্জায় মাথা কাটা যায়। ভয়ে শিউরে সরে আসি।

এমন হাওয়ায় বাস করেও মুক্তির জন্য আকুল হলুম না—এ দুঃখের কথা বলি কাকে!

লাইব্রেরী থেকে এ-বেলা, ও-বেলা বই আনাই—তাজা টাট্‌কা আনকোরা সব নতুন বই···কবিতা, উপন্যাস! তারা আমার কাণের কাছে কেবলি বলে,—কি যে বলে, বুঝি না! তবে মনে জাগে সেই কথা, সেই সুর—

পাগল হইয়া বনে বনে ফিরি
আপন গন্ধে মম, কস্তুরী মৃগসম!

আমি যেন চিড়িয়াখানার সেই পিঞ্জরে পোরা বাঘ···তেজ আছে!—সে তেজ ফলাবার উপায় নেই! যেন হরিণ··· কিন্তু পিঞ্জরে বন্দী! দৌড়ের সীমা একেবারে গণ্ডী টানা।

কি অধম এই নারী-জাত!

শেষে বাহিরের সে তীরগুলা ঘরে এসে বিঁধতে লাগলো। দুনিয়ার লোক এমন বদ! নারীকে তার গৃহ-দুর্গেও নিরাপদে থাকতে দেবে না!

বেলা তখন দুপুর। পঞ্চু এসে বললে—একটি বাবু এসেচেন···

বাবু! আমি তার পানে চাইলুম—দৃষ্টিতে বিরক্তি! বললুম,—কে বাবু এসেচেন, তা আমাকে গিয়ে বৈঠকখানায় বাবুর জায়গায় বসতে হবে? তুই পাগল হলি পঞ্চু!

পঞ্চু বললে,—আপনার সঙ্গে দেখা করতে চান।

আমার সঙ্গে! আমার বুক কেঁপে উঠলো। কে? কে এ বাবু?

পরিচিত জগৎটুকুর উপর দিয়ে আমার ভীত-কম্পিত মন বিচরণে চললো!...হাঁ—ঠিক। নিশ্চয় সেই লোক... সেদিন গঙ্গাস্নানে গেছলুম—ঘাটের রাণায় সে দাঁড়িয়েছিল, আমার উপর থেকে চোখের দৃষ্টি ফিরতে চায় না। লজ্জায় এতটুকু হয়ে কি করে এসে আমি গাড়ীতে বসলুম! সে কথা মনে পড়তে শিউরে উঠলুম। ভাবলুম, কি একখানা উপন্যাসে, না, গল্পে সেদিন পড়ছিলুম—নারীর মনে বিজয়িনী বাস করছে—নারীর অলক্ষ্যে সে চায় দুনিয়াকে শরে বিঁধতে, জয় করতে!

পঞ্চু বললে—বাবুর সঙ্গে গাঁটরি...

গাঁটরি! কৌতূহল হলো।

বললুম,—এই রোয়াকে ডেকে আন্।

পঞ্চু তাকে ডেকে আনলো। সে এসে বললে,—দেশী তাঁত বসিয়েছি...ভালো শাড়ী আছে। নেবেন?

বুঝলুম, শাড়ীর এই পশরা—এ ছল! ছুতো! আসলে চায়, আমার সঙ্গে আলাপ করতে—কথা কইতে! গল্পে-উপন্যাসে এই যে নূতন হাওয়ার কথা পড়ি—এ সেই হাওয়া! চুড়িওয়ালা না কি-একটা গল্পে পড়েছিলুম—পশরা নিয়ে আসা, তার পরে ঘনালো মস্ত ট্রাজেডি! বঙ্কিমবাবুর হরিদাসী বৈষ্ণবীর কথাও মনে পড়্লো!

গা কেমন জ্বলে উঠলো! তাকে প্রশ্ন কর্লুম—কীর্ত্তন-গান জানো?

সে আমার পানে তাকালো। কি করুণ মিনতি-ভরা দৃষ্টি। মৃদু স্বরে বল্লে—না।

ওরে নির্লজ্জ তরুণ! মনে হলো, আকাশখানা এখনো পৃথিবীর গায়ে ভেঙ্গে পড়চে না কেন?

পাথরের মূর্ত্তির মত অবিচল আমি দাঁড়িয়ে রইলুম! আর আমার চোখের সামনে গাঁটরি খুলে সে দু'খানা, চারখানা, দশখানা শাড়ী দেখালো। আমি কিছু দেখলুম না! মনের মধ্যে কে তখন হাতুড়ি পিটছিল—সারা দেহ কাঁপছিল যেন বাবলার পাতা...ভয়ে, ভাবনায়! এইবার...এইবার...এইবার হয়তো বলবে—সেই নিদারুণ বাণী...জনম-অবধি হাম রূপ নেহারনু—নয়ন না তিরপিত ভেল!

কিন্তু সে-কথা সে বললে না! তার পরিবর্ত্তে বললে,—বাবুরা বাড়ী নেই বুঝি?

শয়তান! যেন জানে না, বোঝে না! এ সময়ে কোন্ বাবু বাড়ীতে থাকে! কোনোমতে বললুম,—শাড়ী নেবো না।

কথাটা বলে বীরেন্দ্রাণীর ভঙ্গীতে একেবারে দোতলায় নিজের ঘরে এসে বিছানায় কম্পিত দেহ লুটিয়ে দিলুম। দু'চোখে কোথা থেকে সাগরের জল ঢেউ তুলে বয়ে এলো।

...এ কি নির্লজ্জার মত বাহিরের সামনে আজ আমাকে দাঁড় করালে প্রভু!...

চোখের জল শুকোলে নীচেয় নামলুম। এসে দেখি, লোকটা গাঁটরি নিয়ে চলে গেছে!

শয়তান—অভদ্র—ইতর! এমনি করে নারীর সর্ব্বনাশের পশরা নিয়ে বেড়াও বটে!...ইতর! বদমায়েস!

উনি এলে ওঁকে কিন্তু এ কথা বলতে পারলুম না!

তবু কি নিস্তার আছে! দুনিয়া জুড়ে শয়তানের বাসা! এ হাওয়ায় এত লোকের মনে দুঃসাহস জেগেচে! প্রচণ্ড স্পর্দ্ধা!

আর একদিন। বেলা তখন চারটে, পঞ্চু এসে বললে,—একটি ভদ্রলোক এসেচেন...বাবু পাঠিয়েচেন! আপনার সঙ্গে কথা কইতে চান।

আমার সঙ্গে কথা! মনে যেন আগুন জ্বললো! বাবু পাঠিয়েচেন? ভদ্রলোককে?

ওঃ! সন্দেহ! স্বামী এমন ইতর হয়েচেন! ছি! বুঝেচি—সেদিন সেই শাড়ীর পশরা নিয়ে এসেছিল, গোপনে তার কথা জেনেচেন! রাগ হলো! দুঃখও! লজ্জায় মাটীতে মিশে যাবার বাসনা জাগলো! কিন্তু না...দেখি, আরো কত আমাকে সইতে হয়!

আসুক ঝঞ্ঝা—মহিমময়ীর বেশে সে ঝড় বুকে নেবো!

বললুম—ডেকে আন্।

ভদ্রলোক এলেন। আজ কিন্তু আমার বুক কাঁপলো না...পা টললো না। এ লজ্জা, এ অপমান স্বামীর দেওয়া! বুঝি, সেই অভিমানে! স্থির অবিচল কণ্ঠে বললুম—কি চান?

ভদ্রলোক বললেন—হার্ম্মোনিয়মটা দেখতে এসেচি! কি না কি খারাপ হয়েচে...

এ-ও ছল—বুঝলুম। ভদ্রলোককে ঘরে ডাকলুম। তিনি হার্ম্মোনিয়ম দেখতে লাগলেন...আমি দ্বারের বাহিরে দাঁড়িয়ে রইলুম। মনে আমার যে আগুন জ্বলছিল...তার তেজে বোধ হয় দশটা পৃথিবী পুড়ে ছাই হয়ে যায়!

আমার সঙ্গে এ চাতুরীর কি প্রয়োজন ছিল?

সন্দেহের কথা স্পষ্ট প্রকাশ করতে কেন বাধলো ? এমন করে দুপুরবেলায় 'স্পাই' পাঠানো ! বটে ! মন ঝেঁজে উঠছিল !

ঘরের মধ্যে হার্মোনিয়ম বাজলো—সে কি আর্ত্তনাদ! তার বুক যেন ফেটে ছিঁড়ে যাবে! সে আর্ত্তনাদ করুণ নয়…শান্ত নয়…তীব্র ঝাঁজালো !…সে রবে কাণ যায়, প্রাণ যায়—মানুষ পাগল হয় !

আধ ঘণ্টা পরে ভদ্রলোক চলে গেল। আমি কাঠের মত দাঁড়িয়ে দেখলুম ! বুঝলুম,—লোকটা ঐ বাজনার সুরে তার প্রাণের ব্যথা জানাতে এসেছিল। ওরে দুর্বৃত্ত পুরুষ—নারীকে তুই এমনি সুলভ, লঘু ভাবিস !…

এ কথাও স্বামীকে বললুম না !

তার পর আর একদিন। সেদিনও বেলা তখন দেড়টা—এক ভদ্রলোক এসে উপস্থিত। হাতে বাঁধানো খাতা…নিশ্চয় কবিতা-লেখা খাতা !

ধোপা এসেছিল—বাহিরের ঘরের তক্তাপোষে যে চাদর পাতা ছিল, সেটা ময়লা হয়েচে—কাচতে দেবো কি না, চোখে দেখে দি—চিরদিন। তাই বাহিরের ঘরে আসছিলুম, হঠাৎ লোকটির সঙ্গে চোখো-চোখি হলো…

তার চোখের দৃষ্টি…কি বলে' চেয়ে থাকে অমন করে! দু'পা সরে এলুম। মৃদু স্বরে ডাকলুম—পঞ্চু ··

পঞ্চুর সাড়া নেই। আবার ডাকলুম,—পঞ্চু…

স্বর এবার উচ্চ। তবু জবাব মিললো না !

রাগ হলো। সদর দোর খোলা…যে-সে লোক এসে বাড়ী ঢুকচে, চোরের ভয় একালে তত নেই, মানি… কিন্তু ভয় করি আজকালকার এই লেখকদের। যে রকম বেপরোয়া ভয়ঙ্কর গল্প লেখে—মনে যদি মোহ জাগে!

ডেকে ডেকে গলা ভেঙ্গে ফেললুম। পা কাঁপছিল। মাঝখানে শুধু একটা দেওয়ালের আড়াল ! কণ্ঠস্বর তাই কর্কশ রুক্ষ করলুম ! যদি তেমন কোনো উদ্দেশ্য থাকে, বুঝবে, এ নারী সহজ নয়, ভীমা ভৈরবী !…

সহসা মনে পড়লো, ঠিক…পঞ্চুকে পাঠিয়েচি শৈলজার বাড়ী। শৈলজা একটা উলের প্যাটার্ণ দেবে… সেই জন্য।…তাহলে উপায় ?

পাড়ার লোক…কে বা এখন আছে ! দরকার হলে কাকে ডাকবো ? তার পর মনে হলো, ভয় পেয়েচি, এটা না বুঝতে পারে ! কোনোমতে সাহসে ভর করে প্রশ্ন করলুম,—কি চান আপনি এমন সময়ে ?

সে বললে,—ইলেকট্রিকের মিটার দেখতে এসেচি।

—যান…

আমার সামনে দিয়ে লোকটা বৈঠকখানায় গিয়ে ঢুকলো। মীটারবোর্ড বৈঠকখানার দেওয়ালে। আমি চুপ করে দাঁড়িয়ে রইলুম !…

এক মিনিট। সে বাহির হয়ে গেল। যাবার সময় আমার পানে চাইলো—আমার বুকটা ধ্বক্ করে উঠলো…এবার বুঝি প্রেমের কোনো কথা শোনাবে আমার কাণে! সারা অঙ্গ রী রী করে উঠলো—ঘৃণায়, লজ্জায়। একটু ভয় পেলুম ! চেয়ে দেখলুম—ঐ যে রোয়াকের গায়ে হেলানো মাছ কোটবার বঁটী · কিসের ভয় ?

সে বললে,—বোধ হয় লিক্ করচে…এবারে বেশী উঠেচে। কথাটা বলে' সে চলে গেল !…

তার স্পর্দ্ধা দেখে আমার আপাদ-মস্তক জ্বলে উঠলো! আমার বাড়ী ইলেক্‌ট্রিক বিল যদি বেশী হয়—সেজন্য তোমার এত মাথা-ব্যথা কেন ? কেন এ দরদ ? আমার বুঝতে বাকী রইলো না—এ দরদ মীটারের উপর নয়—আমার উপর! ঐ ছলে আমার সঙ্গে একটু আলাপ !

ওঃ, এ পৃথিবী এমন…নারীর বিরুদ্ধে এমন চক্রান্ত ! এর উপর তোমরা আবার নারীর পর্দ্দা ফাঁশাতে চাও!

এ অপমানও নীরবে সইতে হলো! স্বামীকে বলা চললো না! হা রে জন্ম-দুঃখিনী নারী !

সন্ধ্যায় স্বামী এসে ডাকলেন—বীণা…

আমার বুক দুলে উঠলো। মনে পড়লো আবার এতদিনের পরে ?

কাছে এসে দাঁড়ালুম—চোখে করুণ মিনতি ভরে'। কিন্তু তিনি তা দেখলেন না! বললেন—চট্ করে দু'পেয়ালা চা দিয়ে পাঠিয়ো…আমার এক বন্ধু এসেচেন। তাঁরা এ পাড়ায় উঠে আসচেন। মানে, মোড়ে ঐ যে বাড়ীটা খালি আছে। ভালো কথা, চন্দ্রকান্তবাবু… তুমি তাঁকে চেনো গো !

চন্দ্রকান্ত বাবু! আমার আপাদ-মস্তক শিউরে উঠলো! হ্যাঁ, বাপের বাড়ীর কাছে থাকতো। তখন আমরা দুজনেই ছোট। একসঙ্গে খেলা করেচি, গল্প করেচি। বৌ-বৌ খেলাও—দশ-বারো জনে মিলে—চন্দ্রকান্ত বর সেজেচে, আমি বৌ…কখনো সে দাদা, আমি ছোট বোন…

উনি বলিলেন—ভালো কথা, তোমার ছেলে-বেলাকার বন্ধু ছিল সে! বলছিল…তোমরা একসঙ্গে খেলাধুলা করেচো…

লজ্জা, রাগ, দুঃখ,—কি যে না হলো, বুঝলুম না। মনের মধ্যে যেন ঝড়ের ঘূর্ণী বয়ে গেল! আমি বললুম—আর কি বলেচে, শুনি ?

আবার কি বলবে? বাড়ীর মধ্যে এলো না। বললে, না, থাক্, আজ বড্ড দেরী হয়ে গেছে, আর একদিন আসবো'খন! এ-পাড়ায় তো উঠে আসচি !…তা আমি ছাড়লুম না…বললুম, অন্ততঃ এক পেয়ালা চা…

উনি চলে গেলেন। ষ্টোভ জেলে জল গরম করে আমাকেই চা তৈরী করতে হলো।…মেয়ে-মানুষের জন্মটাই যে বিরাট অভিশাপ! একে স্বামীর মনে বিরাগ, কাব্যে-উপন্যাসে এদিকে এই বিশ্রী সুর, তার উপর ছেলেবেলাকার খেলার সাথী চন্দ্রকান্ত হঠাৎ এসে হাজির হলো।…আমার দু'চোখ ফেটে জল এলো…এ নিয়তির চক্রান্ত!

অনেক রাত্রি। শুতে এসে উনি বললেন—চন্দ্রকান্ত আমাদের খুব মুরুব্বি হয়ে উঠেচে গো। দুই ছেলে, এক মেয়ে। মেয়েটির বয়স প্রায় সাত বছর। খুব অল্প বয়সে বিয়ে হয়েছিল…না?

বললুম—হ্যাঁ।

মনে পড়ে বেশ—তার বিয়ের রাত্রির কথা। আভাসে আমায় কোনোদিন জানায়নি, যে আমায় ভালোবাসে …বিয়ের দিনেও না! আমারো কোনোদিন এমন কথা মনে হয় নি। বৌ-বৌ খেলা তো বৌ-বৌ খেলা! কিন্তু এখন এই সব গল্প-কবিতা পড়ে বুঝচি, মনের মধ্যে ভালোবাসা নিশ্চয় জন্মেছিল। তেমন হাওয়া পায়নি বলে মস্ত সম্ভাবনা মাটী হয়ে গেছে।

আজ বোধ হয় ওর সে-কথা মনে পড়েচে! আমার সঙ্গে খেলার স্মৃতি! তাতে দেখা দিয়েচে প্রেমের কমল …তাই আসচে এ-পাড়ায় বাস করতে! এত দিনের পর…

না হলে এত দিন কোথায় ছিল! হঠাৎ এ পাড়ার উপর আজ এমন মায়া কেন হবে? হলেও এ বাড়ীতে কেন সে আসবে? এলেও আমার সঙ্গে দেখা করতে তার পা জড়িয়ে যাবেই বা কেন? মনে যদি কালির রেখা না থাকতো, সোজাসুজি এসে আমাকে ডাকতে পারতো তো,—ওরে ও বীণা…

তা যখন নয়, তখন নিশ্চয় ওর মনে অভিসন্ধি আছে, গূঢ় অভিসন্ধি! এ'ও আজ নারী-মনস্তত্ত্বে ওস্তাদ হয়ে উঠেচে! সেই বাল্য-প্রেম…

তাই ভাবি, নারীকে কত সতর্ক হয়ে চলতে হয়! ভাগ্যে ভগবান্ তাকে তীক্ষ্ণ বুদ্ধি দিয়েচেন…ছায়া দেখে ভাগ্যে সে সাবধান হতে শিখেচে!…

চন্দ্রকান্ত বাবুর যাতায়াত এ বাড়ীতে বাড়লো। সন্ধ্যা হলেই এসে উদয় হন—নিত্য! বাহিরের ঘরে পুরা দমে তাস-পাশা চলে…ওঠবার নাম নেই। উনি আগে যদি শুতে আসতেন রাত্রি এগারোটায় তো এখন আসতে লাগলেন, বারোটার পর।…

এক দিন দু'হাতে বুকখানাকে চেপে ধরে প্রশ্ন করলুম,—ওগো—এত রাত্রি অবধি কেন জাগো? অসুখ করবে যে…

হেসে উনি বললেন,—খেলা চুকলে চন্দ্রকান্ত বাবুর লেখা শুনি। উনি নাটক লিখচেন। খাসা লেখেন।

আবার লেখা! ওগো মা গো, এই লেখার বিষেই আমার জীবন যাবে। যেতে বসেচে। এই লেখার হাওয়াতেই স্বামী আজ দূরে দূরে আড়ালে আড়ালে ঘুরে বেড়াচ্ছেন, আর পাঁচজনে নানা ছলে আমার সামনে এসে উদয় হচ্ছে! এ অনাসৃষ্টি লেখা কি বন্ধ হয় না? স্বয়ং নিয়ে যে এদিকে লাঠালাঠি চলে!

সেদিন—উনি তখন বাড়ী নেই, কোথায় গেছেন, হঠাৎ চন্দ্রকান্ত এসে উদয় হলো—একেবারে বাড়ীর মধ্যে…

রোয়াকে বসে চুল বাঁধছিলুম, চমকে ধড়মড় করে উঠে পড়লুম।

বললুম—চন্দরদা…

চন্দরদা বললে,—অবিনাশের (স্বামীর নাম অবিনাশ) আজ ফিরতে দেরী হবে বীণা। আমি বাইরে বসে আছি, শশধর বাবু এসেচেন। চা চাইছেন—তোমার চাকরটাকে পাচ্ছি না…

—ও!

চন্দরদা ফিরলো। আমি বললুম—একটু বসো না, চন্দরদা। বাড়ীর সকলে কে কেমন আছে, শুনি।

চন্দরদা যেন হাওয়ায় চড়ে এসেচে! বললে—না, ওঁরা বসে আছেন। আমার চাল দেওয়া বাকী। দাবা চলেছে।

চন্দরদা চলে গেল। দাঁড়ালো না, ফিরলো না! আমার আর বুঝতে বাকী রইলো না, চন্দরদার এখানে আসবার অর্থ কি! হায় রে, ছেলেবেলায় কবে একদিন খেলার ঘরে বৌ-বৌ খেলা খেলেছিলুম বলে ভাবে, আজো সে ছেলেমানুষী-খেলার স্বপ্ন আমার এ-বুকে স্মৃতির রেখায় আঁকা আছে! পুরুষমানুষগুলো এমন নির্বোধ, এত অহঙ্কারী হয় কি করে!…

দুঃখ আমার বেড়ে চললো! আগে যেখানে মাছ ধরা, আর সভা ছিল, সেখানে এসে জুটেচে এখন চন্দরদার নাটক!

রাত্রি তখন নট'…শুয়ে একখানা মাসিক পত্রের পাতায় চোখ বুলোচ্ছিলুম!

একটা কবিতা চোখে পড়লো…

বীণা, আমার বীণা!
আমার ব্যথায় আমার সকল সুখে—
আমার প্রাণের সুরটি তোমার বুকে
বলো, বলো, বাজে কি না?

এ কি! এখানেও! কে লিখলো এ কবিতা?

এমন ইতর স্পর্দ্ধা···! আমার নামে এমন কবিতা লিখে তা ছাপিয়ে বিশ্বের দরবারে প্রকাশ করে!

তলায় দেখি, নাম ছাপা রয়েচে—শ্রীবিনোদলাল হালদার। কে এই বিনোদ হালদার?···

আমার দেখা-না-দেখা, কাগজে-পড়া ছোট বড় রাজ্যগুলোয় ঘুরে খুঁজতে লাগলুম···বিনোদ! কে কোথায় এমন বিনোদ আছে···আমায় দেখেচে···? চোখে? না, আবছায়ে? না, ফটোগ্রাফে···?

ঠিক।

আমার বয়স তখন ন'বছর···বাড়ীতে আমার টিউটর ছিলেন একজন—কে হালদার। নামটা ভুলে গেছি। পুরুষের নাম কে মনে রাখে? বিশেষ পর-পুরুষ! প্রবন্ধ-টবন্ধ লিখতেন। পাগলাটে গোছ! বুঝলুম, এ তাঁর কীর্ত্তি! যেন আমি তাঁর ধ্যানে আকুল···তাঁর সুখ, তাঁর দুঃখের ভাবনায় অধীর অস্থির হয়ে আছি! আমার স্বামী···সংসার···যেন কিছু নেই! সেই লক্ষ্মী-ছাড়া মাষ্টার মশাই···একটা কবিতা লিখে নিজেকে এমন দিগ্‌গজ ঠাওরেচে যে, কুল-নারী আকুল হয়ে তার মূর্ত্তি ধ্যান করবে! তার সুখ-দুঃখ চিন্তা করবে!

কাগজখানা ছুড়ে ফেলে দিয়ে জানলায় এসে বসলুম···বাহিরে কালো আঁধারে ঢাকা রাত্রি। আমার মনের পটে তেমনি আঁধার!···

অপমানে আমার চোখে জল এলো!···

কত আর সইবো গো!...নিঃসঙ্গ, একা···স্বামীর আদর-প্রেম-হারা অভাগিনী···

তার উপর নূতন বিপদ! স্বামীর বাড়ী ফেরায় নানা গোলযোগ ঘটতে লাগলো। আগে ঠিক সময়ে ফিরতেন। আমার কাছে না আসুন, বৈঠকখানায় তো থাকতেন! এখন সে জায়গায় বাড়ী ফেরেন কোনোদিন রাত নটায়—কোনো-দিন বা একটাতে···

সেজন্য লজ্জা নেই, সঙ্কোচ নেই—মুখে-চোখে অপরাধের কোনো চিহ্ন নেই!···তার বদলে উচ্ছ্বসিত অধীর আবেগ!

এসে আমার পানে চেয়ে বলেন,—ও গো, আজ একেবারে···

চোখের জল সামলে নিয়ে আমি বলি,—তোমার খাবার দেখি। বলে ঘর থেকে বেরিয়ে ছাদে চলে যাই। পড়ে পড়ে কাঁদি আর কাঁদি!···তার পর কখন্ এক সময় কাঁদতে কাঁদতে ঘুমিয়ে পড়ি! ঘুম ভাঙ্গে, দেখি, রৌদ্র মেখে পৃথিবী তপ্ত হয়ে উঠেচে···বেলা দেখি সাড়ে সাতটা-আটটা।

যখনি উনি ফিরতে রাত্রি করেন,—তখনি ঘটে এই ব্যাপার। বুঝি, ব্যবধান বেড়ে চলেছে, বেড়েই চলেছে!···

কিন্তু এমন করে আর পারা যায় না যে গো! ক্লান্ত মন···শ্রান্ত দেহ···লোকের কাছে এ কান্নার কি কৈফিয়ৎ দেবো? লোকে বলবে কি? তারা যদি জেনে ফেলে—এই বয়সে আমি স্বামীর প্রেমে বঞ্চিতা···

না গো না! সে-লজ্জা দুঃখের চেয়েও অনেক বেশী! দুঃখ সইতে পারি। যত কঠিন সে দুঃখ হোক্! কিন্তু কারো কৃপা বা করুণা—না, তা সহ্য হবে না!···

মাকে চিঠি লিখলুম—অনেক দিন তোমাদের দেখিনি মা—একদিন যাবো, ভাবচি।

উনি বসে দাড়ি কামাচ্ছিলেন, গিয়ে বললুম,—একটা অনুরোধ আছে। রাখবে?

অতি দীন করুণ স্বর! নিজেই সে স্বরে চমকে উঠলুম। উনি আমার মুখের পানে চাইলেন, বললেন,—ইস্···একেবারে শ্রীমতী বিনয়াবনতা দেবী।

আমি বললুম,—না, তামাসা নয়!···সত্যি···

উনি বললেন,—কি বলবে?···বলো···

বললুম,—অনেক দিন মার কাছে যাই নি। ভাবচি, যাবো। যদি অনুমতি পাই!

উনি হো-হো করে হেসে উঠলেন, বললেন,—এর জন্য শব্দকল্পদ্রুম সাজচো কেন? অনুমতি, বিনয়! ছি-ছি বীণা! বেশতো, যাবে। তোমার যখন ইচ্ছা হয়েচে, ঘুরে এসো···

পা টলতে লাগলো! এই চার বৎসরমাত্র বিবাহ হয়েচে! স্বামী সানন্দে বললেন,—যাও বাপের বাড়ী...

তাঁর বুক কাঁপলো না—স্বর অবিচল রইলো! অথচ একদিন ছিল, সেদিন···

বাপের বাড়ী যাবার আগের রাত্রে আমার বুকে মাথা রেখে সারা রাত কেঁদে কাটিয়েচেন! হাঁ গো, কেঁদে। কেঁদে! দুজনে একসঙ্গে কেঁদে রাত্রি কাটিয়েচি! আর আজ?

ওরে হতভাগিনী, জীবনের আশা এখনো করিস। এখনো।···

যাবার দিন স্থির হয়ে গেল। স্বামীর সেদিকে খেয়াল নেই! তিনি তাঁর বন্ধু-বান্ধব, খেলা, আমোদ নিয়ে সমানে মত্ত আছেন! আমার বিসর্জ্জনের বাঁশী বেজেচে বলে কি ওঁর আনন্দ বাদ পড়বে?···এ কথা কেন যে ভাবি!

উনি গেছেন বাইরে। বেলা পাঁচটায় আমার বিদায়-বেলা। পঞ্চুকে আর ঠাকুরকে চার্জ্জ বুঝিয়ে দিলুম সংসারের গৃহিণীপণার···

কি করে চোখের জল চেপেছিলুম, তা আমার অন্তর্যামীই জানেন!

তার পর ওঁকে চিঠি লিখলুম,—ওগো, এমনি করেই

আমার মনের দীপ নিবিয়ে দিলে ! ফুলশয্যার রাত্রের সে ফুলের মালার গন্ধ যে আজো আমার মন থেকে মিলোয় নি !...

পঞ্চু একখানা চিঠি নিয়ে এলো—ডাকওয়ালা দিয়ে গেছে। রেজেষ্ট্রী চিঠি !

উনি বাড়ী নেই। সই দিয়ে সে চিঠি আমায় নিতে হলো...

কৌতূহল হলো। কিসের চিঠি ? পড়লুম। যাবার বেলায় অপরাধ ! যদি করে থাকি...অন্তর্যামী ভগবান্, তুমি আমার মন বুঝে সে-অপরাধ ক্ষমা করো !

এ কি—চিঠি !...

—ওয়াজিলপুর ষ্টেটে ওঁর চাকরি হয়েচে...ষ্টেটের এ্যাসিষ্ট্যাণ্ট দেওয়ান। অবিলম্বে যাত্রা করা চাই !—

আমার সব আয়োজন পণ্ড হলো। মার কাছে যাওয়া হলো না !

উনি এলেন। চিঠি দেখে আমায় বুকে জড়িয়ে কি আদর ! বললেন,—কি করে দিন কাটছিল, জানো না বীণ ! তোমার কাছে মুখ দেখাতে লজ্জা হতো ! তোমার রঙীন ভবিষ্যৎ, তোমার জীবনটাই বুঝি অভাবের গদায় চূর্ণ করে দিলুম। তাই ফাঁকে ফাঁকে বাজে খেলা-গল্পে মনকে ডুবিয়ে রাখতুম। যেখানে যেখানে চাকরি খালি দেখেচি, দরখাস্ত পাঠিয়েচি। শেষে এই চন্দ্রকান্ত বাবুর কথায় দিলুম ছেড়ে এক দরখাস্ত ওয়াজিলপুর ষ্টেটে। পোষ্টটার মাহিনা মাসে তিনশো টাকা। চন্দ্রকান্ত বাবুর শ্বশুর সেখানকার জজ। তাঁর দৌলতে...

আলো ! আলো...!

স্বামীকে পেলুম...ফিরে পেলুম...ফিরে পেলুম !...

তার পর এই লক্ষ্মীছাড়া পাড়া। এই তাসের আসর, থিয়েটারের রিহার্শাল—স্বামীর মুখে পরে শুনেচি—ফিরতে কেন তাঁর রাত্রি হতো। তার কারণ, চন্দ্রদার সঙ্গে তাঁর নাটকের রিহার্শালে যেতেন !

এ সব থেকে আজ তাঁকে উদ্ধার করেচি। আমারো উদ্ধার হয়েচে। নূতন দেশে যাবো,—সংসার পাতবো—সেখানে হতভাগা বন্ধু নেই, তাসের আসর নেই। সেখানে শুধু উনি আর আমি।

যাবার উদ্যোগ করচি। স্বামীর কাছ-ছাড়া হলে আর সকলে কেমন করে সে দুঃখ সয়ে হাসি-মুখে দিন কাটায়, জানি না। আমি তো যেতে বসেছিলুম ! আজ জিনিষপত্র গুছোচ্ছি আর ভাবচি, সত্যি, সেখানে পৌঁছে নতুন করে ফুলশয্যা পাতবো !

তোমরা হেসো না গো ! আমার যে মনে হতো...কত কি—তা তোমরা কি বুঝবে

# কবিতা ও গান

শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়

## কবিতা

### প্রথম দর্শন

এ কি হর্ষ। প্রাণে আজ কি পুলক-লীলা।
উদ্দাম ঝঙ্কার আজি বিরাম হৃদয়ে।
শুষ্ক তরুসম ছিল মানস আমার—
আজি শত পুষ্প-লতা বসন্তের বায়ে
ওঠে বিকশিয়া মরি,—শোভা কমনীয়!
আজি চির-স্বপনের ধ্যান-ধ্যেয় ধন
মূর্ত্তি হয়ে পশিয়াছে মোর চিত্ত-ভূমে;
সাহানায় বাজে বাঁশী! প্রণয়-রতন
কি কিরণ-দীপ্তি মরি করে বিকশিত!
এ চায় হৃদয়ে তব বরগুঞ্জমালা—
তারি মধ্যমণি হয়ে আমার এ প্রেম
রাজিবে শাশ্বত-শ্রী, তব বক্ষে ঢালা!
ওগো সখা, আজি তব প্রথম-দরশে
কাঁপিছে মানস মম প্রণয়-পরশে!

১৩০৮

---

### রূপ ও প্রেম

যৌবন নব জাগিবে যেদিন,
প্রেম দিবে তারে তুলিয়া—
যে তোমারে সখি, হৃদয়ের সনে
চাহিবে আপনা ভুলিয়া!
দিন চলে যায়, ফোটে নব দিন
প্রতি-প্রভাত-অরুণ-বিকাশে—
রূপ ঝরে যায়, মাধুরী মিলায়—
উষা-রাগ দিবা-প্রকাশে!
মুক্ত স্বচ্ছ আকাশের মত
মাধুরী-সুষমা ও দেহে!
আঁখি দু'টি যেন দু'টি শুক-তারা
কি মায়া-কুহক সে বহে!
দিবসের তাপ যেমনি ফুটিবে,
মিলাবে সে হায় সজনি!
কুহক-স্বপন কোথা রবে, যবে
ফুরাবে জ্যোৎনা-রজনী!

উষার মাধুরী, নিশীথিনী মায়া
ক্ষণেকে সে যায় ঝরিয়া!
দিবসের তাপ—ধূ-ধূ দাহ ফোটে—
স্বপন লুকায় সরিয়া!
তাই বলি সখি, যৌবন-উষায়
প্রেম দিতে কভু ভুল না!
হেথা পুরুষের প্রেম—যে সে প্রেম নয়—
শুধু রূপের সাধন-ছলনা!

১৩০৯

---

### অসহ্য সহন

তুমি বুঝি ভাবিতেছ, তোমার নয়নে আমি
দেখি নাই উচ্ছ্বসিত বারি?
তুমি বুঝি ভাবিতেছ, আমি সখি শুনি নাই
তব গীতি-করুণ-লহরী?
অকম্পিত অচঞ্চল হৃদয়েতে হায়,
আমি যে তা সব সহিয়াছি!
তবু ভাঙ্গে নাই প্রাণ! অটুট, অটল আছে—
তবু আমি প্রাণ ধরে আছি!
নীরব সে দীর্ঘশ্বাস, তুমি ভেবেছিলে হায়,
কারো নাহি পশিবে শ্রবণে!
হায় সখি, জানো না কি, তোমার মনের ভাব
ঝঙ্কারিয়া ওঠে মোর মনে!
দুটি বিন্দু অশ্রু তব কি ব্যথা আঁকিল হায়,
এই তপ্ত পরাণে আমার!

একটি সে দীর্ঘশ্বাস— সারা চিত্ত মর্মরিয়া
তুলিল কি তীব্র হাহাকার !
এই বক্ষ—সব ওগো, সব সহিয়াছে—
তবু আছে অটুট, অচল !
তোমা ছাড়া হয়ে আজি এখনো, এখনো মোর
রহিয়াছে,—ছিল যা সকল !
তুমি কি আমার ব্যথা আজিকে বুঝিবে সখি,
এই চিত্তে কি আগুন জ্বলে ?
সেই তব অধরেতে সরিল না ভাষ ; মৃদু
দীর্ঘশ্বাস—সব দিল বলে !
বৃথা এ নয়ন-জল,— বৃথা এ সাধনা, জানি !
মুছে ফ্যালো অশ্রু আঁখিকোণে—
সকল গিয়াছে ; শুধু স্মৃতিকণা আছে পড়ি
এক পাশে মনের গহনে।
সে স্মৃতি হৃদয়ে তব যদি গো অনল জ্বালে—
শোনো,—তবে মিনতি আমার,—
ভুলিয়ো আমারে তুমি—স্মৃতিরে দলিয়ো পায়ে -
স্মৃতি লয়ে বেঁচে থাকা ভার।

১৩১০

## পূর্ণিমা-রাত্রে

রজত-কিরণ-বাসে আবরিয়া তনু
সেজেছে প্রকৃতি যেন রূপসী নবীনা—
বিপুল-প্রীতির বশে ঘোমটা খুলিয়া
চেয়ে আছে বিশ্বপানে যেন স্বপ্নলীনা !
নীরব আকাশ ওই চন্দ্ররশ্মি-করে—
চাহে বাঁধিবারে তায় প্রেম-আলিঙ্গনে—
প্রকৃতি হাসিছে তাই। ক্ষুদ্র নদী পাশে-
শুভ্র বারি বহি চলে অলস গমনে।
বিভোর তন্দ্রার ছায়ে। নেশা-মাতোয়ারা
যেন নিখিলের বুক করেছে চঞ্চল !
সুমধুর মলয়ের মৃদুল নিশ্বাস
লুটায় পল্লববক্ষে আবেশ-বিহ্বল !
অদূরে অশোক-তলে পুষ্পিতযৌবনা
আমার কল্পনা চাহে বাজাইতে বীণা !

---

## যৌবনের সুর

তখনো নিশীথ আছে !
উষার কনক-কিরণের রেখা
ঝরিয়াছে গাছে গাছে !
মন্দিরে শুনা যায়
পুণ্য-আরতি-প্রভাতী-শঙ্খ
নির্মল এ উষায় !
মৃদু-মধু বায়ু বহে।
গঙ্গা-পুলিনে বসিয়া ভক্ত
ধেয়ানে মগন রহে।

শয়ন ছাড়িয়া আমি
উষার ভ্রমণে বাহির হলেম
স্মরি অন্তরযামী !
চলিতে শুনিনু দূরে—
গরজন আর মিনতি-বচন
পথে কুহরিছে সুরে।
দাঁড়ানু অন্তরালে—
বুঝিনু সকল,—পড়িয়াছে চোর
পাহারওলার জালে।

পাহারওয়ালা বলে,—আরে··
দেবো দুটি কাণ মলি—
কোথা লয়ে যাস্ বাসনের বোঝা ?
করিস্ নে চতুরালী !

চোর কহে, বাপ, ছাড়ি আগে হাঁক,
ওগো ভগিনীর পতি,
তোমার সঙ্গে চতুরালী ! ছি ছি,
হবে না সে দুর্মতি !
শুন পরিচয়, পাগড়ী-মুশয়,
আমি তো তোমার··· ।
মিথ্যা ছাড়িয়া বলিব সত্য।
মিথ্যায় বহু জ্বালা।
কাচ্ছা-বাচ্ছা লয়ে ঘর করি
এই দুঃখের দিনে,—
কেহ নাহি দাদা দরদী বন্ধু—
শুধু এই তোমা বিনে !
বেকার বেচারা পেটে নাই ভাত,
রাস্তায় পড়ে মরি'—
তুমি নিয়ে যাও থানায় যতনে
তোফা জেলে দাও ভরি'—
মিছা কথা মুখে আটকায় না কো—
বলার ভঙ্গী খাশা !
চুপ করে শুনি—তাক্ লেগে যায়—
জেলে গিয়ে বাঁধি বাসা !
অন্ন দু'বেলা জোটে। নাই দুখ—
নাহি কাবুলীর ভয় !
বাড়ীওলা, মুদি—পথ নাহি রোধে।
এ যে কৃপা, কৃপাময় !

হ্যাঁ, হ্যাঁ, ভালো কথা, নিজের কথাতে
আসল কথা যে ভুলি !
অভ্যাস-দোষ ! ও লাল-পাগড়ী
ধরে বিস্মৃতি-তুলি !

মনে পড়ে দাদা, সেই মাতামাতি ?
সেই পথে পথে খেলা ?
তোমাতে-আমাতে ছেলেবেলা হায়,
সেই প্রমোদের মেলা ?
আমি বলিলাম,—দারোগা হবেই—
আমারে যে ভুলে রবে !
তুমি বলিলে সে,—আরে রাম, রাম,
এমন কখনো হবে ?
তার পরে সখা—কত না গ্রীষ্ম,
কত না বর্ষা-শীত—
এলো—চলে গেল কত ঝড়-জল —
হিতে হলো বিপরীত !
এ-পথে ও-পথে চলি-ফিরি দোঁহে—
চোখে-চোখে দেখা নাই।
বলি, আছো ভালো ?—ভবিষ্যৎ খাশা ?
বলো—ভুলো না কো ভাই !
ভাবো রে বন্ধু, অতীত কাহিনী—
কত সুখে দিবা-রাতি—
মনে কি পড়ে না—সুখিয়ার সনে
সেই কত মাতামাতি !
হাঁ, হাঁ, ভালো কথা—সুখিয়া বলেছে,
তুলি শোনো তার ব্যথা—
তোমারি সঙ্গে দেখা হলে যেন
বলি আমি সেই কথা !
সে বলে—আমি যে চাতকীর মত
তার দরশন-আশে !
অর্থ বুঝেচো ? অর্থাৎ তোমা'
সুখিয়া চাহিছে পাশে।
আমি হেথা-সেথা নিতুই ঘুরি হে,
না পাই তোমার দেখা—
আজিকে মনেতে ফিকির তাইতে
সহসা হইল লেখা !
ভাবিলাম,—তুমি দারোগা-সুজন,
সুজনে দেখিতে নারো !
দুর্জ্জন-চোরে দেখিলে অমনি
ক্যাঁক্ করে চেপে ধরো !
ভাবিলাম, তাই আছে তো বাসন—
তারি বোঝা বহি মাথে—
নিশি-শেষে তব দরশ মাগিয়া
বার হবো এই পথে !
যা মনে করেছি, সে আশা পূরেছে।
তুমি বলো মোরে—'চোর।'
তোমারি কাজেতে হেন অপবাদ,—
একি দুর্গ্রহ মোর !

পাহারওয়ালা ক্ষণ রহে চাহি—
বচন মুখে না সরে—
বুঝি সে ভাবিল—এ কি বলিতেছে ?
সুখিয়া আবার কে রে ?
না মানে দুষ্ট—তিলেক সরম—
সেটা যে চোরের মণি।
ভাবিলাম আমি—দেখি কোথা রয়
মেড়ুয়া-বুদ্ধিখানি।
কহে পুন চোর—শুন কথা মোর—
সুখিয়া দিয়াছে বলি—
তার হয়ে দুটি চুম্বন-রেখা
আঁকিতে তোমার গালে।

এতেক ভাবিয়া যাহা নহে, তাই !
পাহারওলারে ধরি—
দাড়ি-গোঁফে ভরা সেই মুখে কি না
চুম্বন করে। হরি।

চোখ মেলি চাহি—সাবাস বুদ্ধি !
ঐ যায় চোর ছুটে !
সাবাস রে চোর—বুদ্ধির জোর।
নিড়ি মেড়ুয়ারে লুটে।
মেড়ুয়া-রতন জাগিলে চেতনা
কহে বুলাইয়া দাড়ি,—
'ভোরের বেলায় এ কি মহা দায় !
ভেবে ছেড়ে যায় নাড়ী !'
আমি কহিলাম,— 'হে নগরপাল,
এমনি বুদ্ধি তোর !
চোখে ধূলি দিয়া তোকা পলাইল,
এ ভোরে চতুর চোর !'

কহিল কোটাল, 'আরে বাবু, বোঝো,
সুখিয়া সুখিয়া কয়ে
প্রাণটা আমার করে চুরমার !
কেমনে বা থাকি সয়ে !

আমার এ প্রাণ সদা আন্‌চান্‌,
কে কোথা বাসিল ভালো!
চোর শয়তান— যেন তা জানিত—
তাই এত বলে গেল।
যাও, যাও বাবু আপনার কাজে—
এ কথা বলো না কারে।
ছুটী লয়ে ছুটি প্রেয়সীর পাশে,
মন ঠিক করিবারে!'

বেচারা কোটাল ধীরে চলে যায়
চেয়ে থাকি তার পানে—
সারা নিশীথের কি স্বপন-রাগে
কোন্‌ সুর-ভোলা গানে,
বিরহীর বুক উথলি উঠিল—
বেকুব বনিল হা রে!
ফুলশর হেন উষায় বিঁধিল
প্রাণ-ভরা হাহাকারে।

# গান

[ রূপদক্ষ বন্ধু শ্রীযুক্ত শিশিরকুমার ভাদুড়ীর আমেরিকা-যাত্রার প্রাক্কালে আর্ট থিয়েটার্শ তাঁকে যে অভিনন্দন-দানের ব্যবস্থা করেন—২১ ভাদ্র, ১৩৩৭—সেই অনুষ্ঠানের জন্য এই গানটি বিশেষভাবে রচিত ও শ্রীযুক্ত পঙ্কজকুমার মল্লিক কর্তৃক গীত হইয়াছিল ]

বাঙ্গালার নাটমন্দিরে তুমি করিলে মহিমা-উজ্জ্বল।
আরতির দীপশিখার পরশে নাশিলে তিমির-কজ্জল!
অমৃত মন্ত্রে দিলে প্রাণ, রূপ, আশা,
বিমল হাসি-ভাতি, নব সুর-ভাষা—
অতীত ভারত-জীবন-সাগরে করিলে মুক্ত উচ্ছল!
ধূপ-গন্ধে শুভ শোচন-পুণ্য
নাট্যবেদীরে করিলে ধন্য—
জ্যোতির রাগে গরব-গণ্য, শুভ্ররুচির নির্ম্মল!
তোমার পূজার কুসুম-গন্ধ,
তোমার মন্ত্রবাণী
সিন্ধুপারের জনগণ-মন
মুগ্ধ আনিল টানি।
চাহে তারা আজি তোমারে নিকটে—
বরণ-পিয়াসী—হৃদয়ের তটে;
মানস-বিজয়ে হও হে যাত্রী! গাহি তব জয়-গান!

---

( সাধারণ নাট্যপীঠের উদ্বোধন-অনুষ্ঠানের জন্য রচিত )

জয় জয় নাটেশ নর্ত্তেশ নটরাজ রুদ্রপাল!
নাটেশ্বর গলাবলম্বলম্বিত-সাপমাল।
ডম ডম ডম ডডম ডডম ডম্বরু ঘন বোলে,—
চঞ্চল-চল তাণ্ডবে বাহু-চরণযুগল দোলে!
চন্দ্রশেখর-বাঘাম্বর জ্বলৎ-বহ্নিভাল!
নট-বিলাস-নাট্যপীঠে প্রমোদ-বোধন-রাতি—
উজ্জ্বল রাখো শঙ্কামোচন, বিতর লোচন-ভাতি!
অশিব হরো হে শঙ্কর শিব,—শির-ধর-জটাজাল!

( রঙ-মহলের উদ্বোধন-নিশির উৎসব-অনুষ্ঠানের জন্য রচিত )

রঙ-মহলের মহাল আজি আলোয় ভরো। ( হে নটনাথ )
তোমার চরণপরশে তায় ধন্য করো!
তোমার নাচের তালে-তালে উঠুক ভরি—
রসের লীলায় সুরের ধারা পড়ুক ঝরি—
প্রমোদ-উজল রাখো নাটের অঙ্গন হে!
তোমার বিষাণ-ওঙ্কারে সব শঙ্কা হরো!
তোমার জটায় লীলাময়ী গঙ্গাসম
পুলক-নির্ঝর নিত্য ঝরুক মধুরতম—
তোমার অটল আসন পাতো এ মন্দিরে।
সফল-আশার প্রদীপ জ্বালো হে সুন্দর।

---

[ নিম্নলিখিত গানগুলি বেহালা অপেরা পার্টি-অভিনীত 'সুরথ-সুধন্বা' নাট্যলীলার জন্য রচিত হয়—১৩২৬ ]

১

রাখো চরণে হে শিব, বিনাশো বিঘ্ন, বিঘ্ন-বিনাশন!
তাপিত ভীত চিত! হে হর, ভয় হর, ভব-ভয়-ভঞ্জন!
রাখিতে অতীতে নারীর লজ্জা,
নয়নে ধরিলে ভ্রূকুটি-সজ্জা—
দহিলে মদন, দেব-ত্রিলোচন, হে শিব-শম্ভু অশিব-বারণ!
বিজন বনপথ—আঁধার ঘনঘটা—
নয়নে জ্বালো প্রভু অভয় আলো-ছটা—
চরণাগতা দাসী ডাকিছে অনাথা—
চরণে রাখো তারে—দাও হে শরণ!

২

সাজো হে সাজো সমর-সাজে,
সাজো হে দেশবাসী!
জাগাও নব-চেতনা হে বীর,
সুপ্তি-ঘন নাশি!

বাজুক ও ভেরী উচ্চ রবে, মিল হে বাল-বৃদ্ধ সবে—
অস্ত্র-সয়ে এসো আহবে, ছাড়ি বিলাস-রাশি।
মন্ত্রী, সত্বরা দেশের মাঝে
প্রচারো—যে না সমর-সাজে
আসিবে,—যাবে মৃত্যু-লোকে তপ্ত তেলে ভাসি!
অটল ধ্রুব এ পণ মম, হবে না তিল ব্যতিক্রম—
প্রাণের প্রিয় তনয় হলেও—এ-পণ অবিনাশী!

৩

চাহি না, চাহি না সুতে—হেরিব না মুখ তার।
কলঙ্ক দিল কুলে—প্রাণে দিল দুখ-ভার!
স্নেহসুধা দিয়া যারে প্রাণের অধিক করে'
পালিনু! সে ফণী হয়ে দংশিল প্রাণে আমার!
কুলের পাবন—সে কুল-নাশন!
মানিল না স্নেহ—পণের শাসন!
অটল মম পণ—ত্যজিবে জীবন—
নাহিক ক্ষমা তার—নাহিক নিস্তার!

৪

পরাণে নাহি সাধ,—কি হবে থেকে তবে?
পরাণ-মণি বিনে পরাণ কিসে রবে?
আপন-হাতে হায় রোপিনু আশা-তরু—
সুরভি-কানন আজি সে ধূ-ধূ মরু!
মমতা স্নেহ-মায়া ঝরিয়া গেল সবে!
সে-হীন সংসার এ—ভরা কি আঁধারে—
সে কোথা গেল? অনল জ্বালো।
অনলে মম প্রাণ তাহার সাথী হবে!

---

[আমার রচিত 'স্বয়ংবরা' নাটক-অবলম্বনে ইষ্ট ইণ্ডিয়া ফিল্ম কোম্পানি কর্তৃক "সাবিত্রী" টকি-ফিল্ম গঠিত হয়। সেই টকি-ফিল্মের জন্য নিম্নলিখিত চারিখানি সঙ্গীত বিশেষভাবে লিখিত হয়]

(প্রস্তাবনায়—back-ground নেপথ্য-সঙ্গীত)

১

ওমা,
সেই গহন বনে, রাতের ঘন অন্ধকারে
প্রাণের স্বজন বক্ষে—মরণ এলো দ্বারে!
দেখি তার রুদ্রবরণ, রক্ত আঁখি, কঠিন মতি—
মাগো, তুই শঙ্কাহীনা, জ্যোতির্ময়ী জাগলি সতি
দেখি সে দীপ্ত তেজে স্তব্ধ চরণ! মরণ হারে।
অতীতের এ গল্প-কথা নয় মা জানি—
ভারত আজো স্মরণ করে অমর-বাণী;
তোমার নতি জানায় সতি, ছন্দ-হারে!

২

দ্যুমৎসেন।
সকল ছেড়ে এলেন যখন বনে—
সেদিন হতে জেনেছিলেম মনে,
ঘর-ছাড়া এই পথের 'পরে
স্নেহ-মায়া দেছ ভরে'
তোমার আকাশ-বাতাসে এই বিহঙ্গ-কূজনে!
ভাবি, চাওয়ার পালা শেষ হয়েছে,
কখন যাবো পারে—
উদাস মনে বসে আছি জীবন-নদীর ধারে!
তবু এ-মন কিসের আশায়
ঘরের পানে ফিরে তাকায়—
ধরা দিতে চাহে আবার বাসনা-বন্ধনে!

৩

দ্যুমৎসেন।
জাগো, জাগো হে অন্ধ নয়নে—
নির্ব্বাণ-দীপ জ্বালো।
দেহ অন্তরে শুভ চেতনা,
জগত-প্রকাশ আলো।
সমীরে শিখায়ে দিয়েছ যে-প্রীতি—
মুক্তির গাথা গেয়ে যায় নিতি!
জ্যোতির বারতা আনে তব রবি
ঘুচায়ে তামস-কালো!

৪

দ্যুমৎসেন।
মনের আলো নিবে এলো, ঘনায় অন্ধকার!
আকাশে কার কাঁদন জাগে, জাগে হাহাকার।
কেন এমন নীরব পাখী?
গান ভুলে সে গেল না কি?
বনে কি ফুল ফুটলো না হায়!
পাই না কেন গন্ধ তার?
কত কথা—যাই যে ভুলে।
আকুল পরাণ উঠছে দুলে।
বাতাস কেন পরশ-হারা?
বুকে ব্যথা, বেদন-ভার?

শেষ

